সবাই ঠাকুর সীতারামজীকে ভক্তি ক'রে প্রণাম ক'রলুম। বারে বারে আমি উপলব্ধি ক'রলুম যে, আজ আমাদের এই মন্দিরে গোপালজী স্বয়ং এসেছিলেন। তাই তো মীরাজীর কথা মনে পড়ে গেল—'হম ঘর স্বজন আয়ে সখীরে হম ঘর স্বজন আয়ে।"

অপূর্ব্ব কণ্ঠ। সকলেই তন্ময়। ইনি সমাধিস্থ। সমাধি ভঙ্গ হ'ল ইন্দিরা দেবী গান ধরলেন। শেষে হারমোনিয়ম ছেড়ে দিয়ে শুধু "হরিবোল, হরিবোল" করতে লাগলেন। সকলের চোখে বাদলধারা। অপূর্ব্ব পরিবেশের সৃষ্টি হ'ল। ঠাকুর শ্রীদিলিপ রায়কে 'প্রেমানন্দ' ও ইন্দিরা দেবীকে 'ভক্তিমা' নাম দিলেন। ইন্দিরা দেবীর ওপর 'মীরা'র ভর হয়।

বোম্বাই প্রভৃতির পরে হোসাঙ্গাবাদে উপস্থিত হ'লেন। শোভাযাত্রা ক'রে নিয়ে আসা হ'ল যজ্ঞস্থলে। যজ্ঞ আরম্ভ হয়নি। সব আয়োজন হয়ে আছে। স্থান হ'ল নর্মদার তীর। অপূর্ব্ব দৃশ্য। একদিন পর যজ্ঞ আরম্ভ হ'বে। বিষ্ণুযজ্ঞের আচার্য্য শ্রীকেদারনাথ শাস্ত্রী। যজ্ঞ সপ্তাহব্যাপী। তাঁর বিনয়ে ঠাকুর মুগ্ধ হ'লেন। আচার্য্য প্রার্থনা জানালেন—"বাঙ্গাল মে আপ একঠো রামযজ্ঞ করিয়ে।"

শ্রীঠাকুর—"রূপিয়াকা ভি বহুৎ যাস্তি জরুরৎ হ্যায়? মৈ তো সাধু, এতনা রূপিয়া কাঁহা?"

শ্রীকেদারনাথজী—"থোড়া রূপিয়াসে যজ্ঞ হো সক্তা। বড়া যজ্ঞ হোনেসে বহুৎ রূপিয়া লাগ যাতা।" এইভাবে আলোচনা হ'ল।

১০ই অগ্রহায়ণ। ঠাকুরকে সামনে রেখে বিষ্ণুমহাযজ্ঞ আরম্ভ হ'ল। প্রথমে গুরুপূজা ক'রে যজ্ঞ আরম্ভ হ'ল। বেদমন্ত্রধ্বনিতে

যজ্ঞস্থান মুখরিত হ'য়ে উঠল। নেমে এল বৈকুণ্ঠের সুষমা। সাতদিন ধরে যজ্ঞ চলতে লাগল। দীক্ষাদান, নাম প্রভৃতিও চলছে।

টেলিগ্রাম করা হ'য়েছে—শ্রীমৎ জগন্নাথদাসজী মহারাজকে। ইনি হ'চ্ছেন—শ্রীঠাকুরের আদি সম্প্রদায়ের আখড়ার মোহন্ত; ত্যাগী ছেলেদের নাকি সাধুসমাজে স্থান দিতে নারাজ হ'ন সাধুরা। কারণ গুরুপরম্পরা ও মুল আখড়ার পরিচয় আদি ঠিক নয়। তাই মোহন্ত মহারাজকে নিমন্ত্রণ করা হয়। তিনি এসে অন্যত্র উঠেছেন।

"মোহন্ত মহারাজকে প্রণাম করে আহ্বান জানা সীতারামের প্রতিনিধি হ'য়ে"—এই নির্দ্দেশ দিলেন রঘুনাথকে। জীপও সঙ্গে দিলেন। মোহন্ত মহারাজকে আনা হ'ল। দুজনে আলাপ হ'ল।

"সীতারামের ত্যাগী ছেলেদের ভারী দুঃখ, তাদের নাকি সাধু-সমাজে স্থান দেয় না। সীতারামের ৭০।৭৫ খানা বই, বিভিন্ন ভাষায় ৫।৬ খানা পত্রিকা, ৬০।৭০ হাজার সন্তান, এসব আপনার সেবায় যদি না লাগান···।"

মোহন্ত মহারাজ বল্লেন—"সব লোক কুলকা নামসে তর জাতা। লেকিন আপ কুল পাবন হ্যায়। আপ বড়া কুটম্ব হ্যায়।"

সম্প্রদায়ের স্বীকৃতি লাভ হ'ল। মহন্ত মহারাজজীকে পূজা ও আরতি করা হ'ল। ইনি প্রণাম করে চরণামৃত ও প্রসাদ গ্রহণ করলেন মহন্ত মহারাজের। এ এক অপূর্ব্ব লীলা। ক্যামেরায় ধরা আছে মিলনের ছবি।

হোসাঙ্গাবাদে যজ্ঞ শেষ হ'ল। চল্লেন দেবাস অভিমুখে। এখানকার ভক্তদের প্রাণ কেঁদে আকুল। কিন্তু যেতে দিতেই হ'ল। অপূর্ব্ব এঁদের আন্তরিকতা।

দেবাস থেকে উজ্জয়িনী। এখানে একদিনের যজ্ঞ। যজমান



শ্রীশ্রীঠাকুর ও গোয়ালিয়রের মোহান্ত মহারাজ

কিঙ্কর নারায়ণ ও লক্ষ্মীমা। এখানে মহাকালের মন্দির আছে। এটি একটি পীঠস্থান। এখান থেকে ওঙ্কারেশ্বর উদ্দেশে যাত্রা করলেন।

এই সময়ে পুষ্পাঞ্জলি দেওয়া নিয়ে একটা আলোচনা হয়। প্রশ্ন হ'চ্ছে—সকলেই কেন সকল প্রতিমায় অঞ্জলি দিতে পারবে না? এর উত্তর দিলেন পত্রে।

॥ শ্রীশ্রীঠাকুরের পত্র ॥

প্রেমভাজনেষু,

বাবা তোরা কেমন আছিস্? ৺মার আশীষ জান্‌বি জানাবি। "বেদে" কথিত হয়েছে—সৃষ্টিকর্তা শ্রীভগবানের মুখ হতে ব্রাহ্মণ, বাহু হতে ক্ষত্রিয়, উরু হতে বৈশ্য, চরণ হতে শূদ্র উৎপন্ন হয়েছে। সমাজ-রূপ শরীরে ব্রাহ্মণ মুখ, ক্ষত্রিয় বাহু, বৈশ্য উরু, শূদ্র চরণ—প্রত্যেকের কাজ স্বতন্ত্র স্বতন্ত্র। ব্রাহ্মণের কর্ম্ম, শম, দম, আস্তিক্যাদি ; ক্ষত্রিয়ের যুদ্ধ, প্রজাপালন ইত্যাদি ; বৈশ্যের কৃষি, বাণিজ্য ইত্যাদি ; শূদ্রের সেবা। শাস্ত্র এইভবে ব্রাহ্মণাদিবর্ণের কর্ম্মের ব্যবস্থা করেছেন। ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য এদের উপনয়ন আছে, বেদে অধিকার আছে, শূদ্রের নাই। ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য বেদবিহিত কর্ম্মের দ্বারা যে গতিলাভ করবেন, শূদ্র মাত্র সেবার দ্বারা সেই গতি প্রাপ্ত হবেন।

ক্রমে যখন বর্ণাশ্রম বিভ্রষ্ট হয়ে গেল ; তখন মূললক্ষ্যে পৌঁছবার জন্য পৌরাণিক এবং তান্ত্রিক পূজার ব্যবস্থা হল। অসীমকে সসীমে আনা হল। বিশ্বব্যাপীকে পূজা মণ্ডপেতে আবদ্ধ করা হল। শাস্ত্র বললেন, ব্রাহ্মণের প্রতিমা ব্রাহ্মণেই পূজা করবে, পুষ্পাঞ্জলি প্রভৃতি দিবে। ব্রাহ্মণের প্রতিমায় যদি কায়স্থ বা নবশাক পুষ্পাঞ্জলি দেয়, সে প্রতিমা নষ্ট হবে। কায়স্থ নবশাক প্রভৃতির প্রতিমায় গোয়ালা কৈবর্ত্ত

আদি পুষ্পাঞ্জলি যদি দেয়, সে প্রতিমা নষ্ট হবে। গোয়ালা মাহিষ্য প্রতিমায় যদি ভুলে বাগ্দী পুষ্পাঞ্জলি দেয়, তাহলে সে প্রতিমা নষ্ট হবে। যে শাস্ত্রে প্রতিমাপূজার বিধান আছে, সেই শাস্ত্রের বিধান এইরূপ। জগতে নারীমাত্রেই মাতা। গর্ভধারিণী ছাড়া অপরের মাই খেতে গেলে প্রহার লাভ অনিবার্য্য। এ ব্যাপারও সেইরূপ। চিতেরমার পড়ার জগদ্ধাত্রীমাতার যে পূজা হয়, সেখানে ৺রাধারমণ চট্টোপাধ্যায়ের মাতার নামে সঙ্কল্প করে পূজা হয়। সেজন্য সেখানে শূদ্রদের পুষ্পাঞ্জলি দেবার নিষেধ আছে।

মুখ খায়, হাত কাজ করে, উরুর কাজ স্বতন্ত্র, পায়ের কাজ চলা। পা যদি বলে খাব, মুখ যদি বলে চলব, উরু যদি বলে আমি হাতের কাজ করব, হাত যদি বলে পায়ের কাজ করব, এটা যেমন সম্ভব নয়, —হাস্যকর, তেমনি শাস্ত্রে যে যে বর্ণের যে যে ব্যবস্থা আছে, সেই সেই কর্ম্মেই তাদের অধিকার। অন্য কর্ম করাটা সম্ভব নয়। একটি গাছ। গাছের গুঁড়ি ডাল ফুল ফল শেকড় আছে। গুঁড়ি ডাল ফল দেখা যায়, শেকড় মাটিতে পোঁতা—দেখা যায় না। কিন্তু শেকড় রস আকর্ষণ করে বলেই গুড়ি ডাল ফল এরা লোকলোচনের আনন্দপ্রদান করে থাকে। শেকড় যদি বলে, আমি মাটির ভেতর লুকানো থাকবো কেন? আমি গুঁড়ি ডাল ফলের সম অধিকার গ্রহণ করব, তাহলে যেমন গাছের অস্তিত্বই থাকে না, তেমনি শূদ্র যদি অন্য বর্ণত্রয়ের অধিকার চায়—তাহলে সমাজ শরীর ধ্বংস হয়ে যায়।

লক্ষ্য রোগ-আরোগ্য। তা—গোলাওষুধ মিক্সচারও খাওয়া চলে, ইন্‌জেকশন করাও চলে। দুই এর দ্বারাই রোগ আরোগ্য হয়। বিধিবহুল মিক্সচার খেতে হলে যেমন—শিশি, গেলাস, ক ঘণ্টা

অন্তরেব জন্য ঘড়ি, মুখে দেওয়ার জন্য ছোলাভিজান বা আদার কুচি দরকার হয়, ইনজেকৃশন করতে সেরকম কিছু দরকার হয় না। যেমন বিধি-বহুল ব্রাহ্মণ বৈশ্যর বেদমার্গ, তেমনি শূদ্রের সহজ সরল সুগম প্রেমমার্গ—নামাকরা এটি ইন্‌জেকসন্। লক্ষ্য রোগারোগ্য ; যারা গোলা ওষুধের অধিকারী, তাদের গোলা ওষুধই খাওয়া উচিত ; যারা ইন্‌জেকশানের অধিকারী, তাদের ইন্‌জেকশানের দ্বারাই রোগ আরোগ্য হয়ে যাবে। অধুনা ব্রাহ্মণ বৈশ্য কর্মভ্রষ্ট হয়েছেন বলেই তাদেরও ইন্‌জেকশন করতে হচ্ছে। এ সম্বন্ধে চিঠিতে কত লিখি ? আশা করি মোটামুটি ব্যাপারটা বুঝতে পারবি। এই পত্র নিয়ে দিগন্থই এসে দেখা করবার চেষ্টা করিস। সচ্চিদানন্দকে ধরলেই কাজ হবে। গঙ্গাসাগরে সীতারাম মৌন থাকবে, বিরক্ত ছেলেরা থাকবে—এই ব্যবস্থা হয়ে গেছে। উঠতে বসতে খেতে শুতে ডাকৃবি। মঙ্গল !

তোর সীতারাম

এলেন দিল্লী। চল্‌ছে নামপ্রচার, ভাষণ। ইচ্ছা হ'ল যাবেন কুরুক্ষেত্রে। সকলকেই সঙ্গী হতে হবে। যাত্রার জন্য সকলে প্রস্তুত হ'ল। দেখা গেল ৩।৪ জনের স্থান সঙ্কুলান হ,চ্ছে না গাড়ীতে। ইনি তাদের না নিয়ে যেতে নারাজ ! তাঁরা বল্‌লেন— "আপনি যান, আমরা যাচ্ছি।" মটর চল্‌ল কুরুক্ষেত্র অভিমুখে। পাঞ্জাবে এসে সঙ্গীদের জন্য অপেক্ষা ক'রতে লাগলেন। কিন্তু সঙ্গী-দের সংবাদ পাওয়া গেল না। গাড়ী আবার চল্‌তে সুরু ক'রল। কুরুক্ষেত্রে এসে উপস্থিত হ'লেন।

ইনি—আজ ভীম একাদশী, কিছু নেওয়া হবে না।

সকলেই কিছু গ্রহণের প্রার্থনা ক'রলেন। ইনি কিন্তু কোন

প্রার্থনাই মঞ্জুর ক'রলেন না। ব্রহ্মহ্রদ, শ্রীভগবানের গীতা-উপদেশের স্থান প্রভৃতি দেখা হ'ল। দিল্লীতে ফিরলেন—রাত্রে। ভোগ হ'ল। সকলে প্রসাদ পেল।

মৌনে তিনটা কথা ভেসে ছিল—১। দ্বারকায় মৌনচাতুর্মাস্য। ২। অযোধ্যায় সম্প্রদায় মিলন। ৩। গঙ্গাসাগরকে নিত্যতীর্থ করা। এবার সম্প্রদায়মিলনের পালা। অযোধ্যায় এসে "দিব্য কলাকুঞ্জে" উঠলেন। তাঁরা খুবই আদরের সঙ্গে সকলকে গ্রহণ করলেন। সাধুদের ভাণ্ডারা দেওয়ার ব্যবস্থা হ'ল।

যথারীতি বেরুলেন শ্রীনামপ্রচারে। ছোট ছাউনীতে যাওয়া হ'ল। ছোট ছাউনীতে মোহন্ত মহারাজকে সাষ্টাঙ্গে প্রণাম ক'রলেন। তারপর আলাপ-আলোচনা চলতে লাগল। মোহন্ত মহারাজের সঙ্গে কর্ম্মী ছেলেদের অনেকের পরিচয় করিয়ে দিলেন। সকলে আলোচনা শুন্‌ছেন।

মোহন্ত মহারাজ—গৌরাঙ্গদেবকো শ্রীকৃষ্ণকা অবতার কহা জাতা। আপকা মাফিক কৈ নামপ্রচার নেহি কিয়া। আপ শ্রীরামচন্দ্রকা অবতার হ্যায়।

সকলে জয় দিলেন। বহু আলোচনা হ'ল। পুস্তকাদি উপহার দেওয়া হ'ল, উপহার পাওয়াও গেল। অযোধ্যা-পরিক্রমা করে 'দিব্য কলায়' ফেরা হ'ল। একটি আশ্রমের কথাও হ'ল।

দিগসুই ও বর্দ্ধমানে লঘুরুদ্রযজ্ঞের আয়োজন চল্‌ছে। শ্রীযজ্ঞ ভগবানের সেবার সুযোগ দিয়েছেন রঘুনাথকে। সহকারীরূপে রমেশকে নিতে ব'লেছেন। শেষে সাধনকেও সহকারী ক'রে দিলেন।

দিগসুইয়ের যজ্ঞের দিন এগিয়ে এল। আগের দিন এলেন

শ্রীঠাকুর॥ রাত্রে-ই সব দেখে নিলেন। যজ্ঞ আরম্ভ হ'ল। লঘুরুদ্রযজ্ঞ—তিনদিন যজ্ঞ। যজমান হলেন—সস্ত্রীক গুরুপুত্র। জনতা সমুদ্রের আকার ধারণ ক'রল। পথে-ঘাটে কোথাও স্থান নেই।

যজ্ঞের ব্রাহ্মণদের সেবার ব্যবস্থা হ'ল স্বতন্ত্র। ব্রাহ্মণদের সেবায় আত্মনিয়োগ করলেন—শচীন্দ্রনাথ। সর্বত্র আনন্দস্রোত বইতে লাগল।

বর্দ্ধমানের পালা এল। এখানে লঘু রুদ্রযজ্ঞের ব্যবস্থা হ'ল। স্থান—মোহন্তের অস্থল। স্থানটি অপূর্ব, মোহন্ত মহারাজের ব্যবহারও অনুপম। যজ্ঞ আরম্ভ হ'ল। যজ্ঞস্থলে অগণিত নরনারীর আবির্ভাব হ'ল। ইনি অত্যন্ত কর্মব্যস্ত। দীক্ষা প্রণামাদি চ'লছে। জয়গুরু সম্প্রদায় বর্দ্ধমান শাখার সেবকগণ আত্মনিয়োগ করলেন। বর্দ্ধমানের সন্তানদের উৎসাহের তুলনা হয় না। কেউ বা সামনে থেকে, কেউ বা পাশে থেকে সেবার সুযোগ নিচ্ছেন। যজ্ঞে উপস্থিত হ'লেন—ডঃ গৌরীনাথ শাস্ত্রী, শ্রীমধুসূদন ন্যায়াচার্য, ডঃ হেরম্বনাথ চট্টোপাধ্যায়। যজ্ঞেশ্বর এখানে যজ্ঞ শেষ ক'রে যাত্রা করলেন কারকবেড়ে উদ্দেশে।

মৌনের কাল এসে গেল। এবার মৌন গঙ্গাসাগরে। তাঁর আসার আগেই তাঁর 'বাবারা মায়েরা' একটি আশ্রম করেছেন। আশ্রমটি দেখে খুবই আনন্দ হ'য়। এবারে সঙ্গে আছেন শ্রীমৎ লক্ষ্মীনারায়ণজী—পরমগুরু পুত্র। তিনিও মৌন থাকবেন। শ্রীঠাকুরের শরীর অসুস্থ। কিছু সঙ্গীদের পাঠালেন—গঙ্গাসাগর মেলায় শ্রীনামপ্রচারে। আশ্রমে নাম চলছে। এই আশ্রমের নাম হ'ল—যোগেন্দ্র মঠ।

প্রথমে নিষেধ ছিল 'মায়েদের' এখানে আসা। শেষে ব্যবস্থাপনা দেখে সকলকে আসবার অনুমতি দিলেন। কিন্তু এত তাড়াতাড়ি যাওয়া অনেকেরই পক্ষে সম্ভব হ'ল না।

একজন সাধু এলেন, অনুমতি চাইলেন—মোহন্তের গদির জন্য মামলার। ইনি—বাবা তুমি ঘর থেকে বেরিয়েছ কি মামলা করবার জন্য ? সাধুটি নিরস্ত হ'লেন। রাত্রে চ'ল্‌ছে গোপন আলোচনা। বিষয়বস্তু—সম্প্রদায়ের নাম ও আশ্রম প্রভৃতির পরিচালনাদি। দু,-একজনকে ব'ল্‌লেন গোপনে সব তথ্যসংগ্রহ ক'রতে। তারপর প্রসাদ পেয়ে সকলে বিশ্রাম নিতে গেলেন।

এল মৌনের দিন। নিলেন মৌন। বৌদি (এঁর গুরুমা) এসে কাছে ব'সে মৌনতে তরকারী প্রভৃতি নেবার অনুরোধ ক'র্‌লেন। ইনি সম্মত হ'লেন। দেখছেন যে অন্যে তাঁকে শিখিয়ে দিচ্ছে, তথাপি তিনি সবটাই গুরু-আজ্ঞা ব'লে গ্রহণ করলেন। ধন্য তোমার আদর্শ।

এঁদের বেরুবার দিন এগিয়ে এল। বৌদিকে প্রণাম ক'র্‌তে এলেন। যাঁরা ছিলেন, তাঁরা সুযোগ পেলেন স্পর্শপ্রণামের। যাত্রা ক'রলেন। মাত্র কয়েকজন থেকে গেলেন।

একমাস পরে মৌনভঙ্গ হ'ল।

টেলিগ্রাম এল ডাঃ দীনবন্ধুর কাছে—'Send Raghunath Diamond Harbour. আরও কয়েক জায়গায় 'তার' গেল,—যাদের প্রয়োজন, তাদের ডায়মণ্ডহারবার যাবার আদেশ এল। এলেন ডায়মণ্ডহারবারে। পথে বেশ কিছু দেরী হ'য়ে গেছে। কৃপা করলেন পরমেশকে। সে সুযোগ পেল সেবার। রাত্রে আলাপ আলোচনা চ'ল্‌ছে প্রচারসূচী তৈয়ারী হ'ল।

এবারে ভাবটা খুবই কঠোর। ব'ল্ছেন—"ভাবে, সীতারাম কিছু বোঝে না। সীতারাম তোদের বাবা।"

পরদিন যাত্রা কর্লেন দক্ষিণ ভারত অভিমুখে। ঠিক হ'ল দক্ষিণ ভারত ⁄পুরী হ'য়ে দোল উৎসবে যোগ দেবেন। এবার ⁄পুরীতে গোবিন্দ দ্বাদশী। উৎসবে যোগ দিলেন।

আগেই জানিয়েছিলেন "দাশুর অর্থে যজ্ঞ হবে না। বিমল সামনে থাকতে রঘুনাথ যজমান হতে পারে না।" অবশ্য দাশু ঘোষ সেবার অধিকার পেয়েছিল, মাত্র যজ্ঞভগবানের সেবার অধিকার দেওয়া হয়নি। রঘুনাথকে বলেছিলেন কানপুরে এ বিষয়ে—"তুই একা কি করবি ?"

এইসব মিলিয়ে ডুমুরদহের যজ্ঞ প্রায় অনিশ্চিত হয়ে উঠে। তাই রঘুনাথ দীর্ঘ পত্রে প্রার্থনা জানায় যজ্ঞের, লেখে টেলিগ্রাম করতে। তার-ই সঙ্গে থাকে জয়গুরু সম্প্রদায় শ্যামনগর শাখার অনুমোদনের কথা।

পত্র গেল পুরীতে ; টেলিগ্রাম এল ডুমুরদহ—Bimal Ready আনন্দে সকলে মেতে উঠল।

পুরী এক্সপ্রেস হাওড়ায় এল। নেমেই সোজা তারকনাথের গাড়ীতে। সোজা চালাতে ব'ল্লেন। আজ অজ্ঞাতবাস। এসে উঠলেন—শ্রীজগন্নাথনিবাসে, চুঁচুড়া, কনকশালীতে। নিজেই ভোগ প্রস্তুত ক'র্লেন। ভোগ দিলেন। গ্রাণ্ডট্রাঙ্ক রোড ধ'রে চ'ল্ল তাঁর গাড়ী। শেষে বৈকালে বালিতে 'কেদার ভবনে' এলেন। খুব তাড়া আজ দোলপূর্ণিমা। শ্রীতরুণকান্তি ঘোষের আমন্ত্রণে গৌরাঙ্গদেবের জন্মোৎসবে যোগ দিলেন। সুসজ্জিত রথে ইনি ও তেতিরীয়ার ঠাকুর ব'স্লেন। চরণতলে স্থান পেল কিঙ্কর সেবানন্দ ও কিঙ্কর আত্মানন্দ।

বহু সম্প্রদায় বহু রকম নাম করতে করতে চলেছেন। অগণিত পতাকা। এত জনসমাগম কোন ধর্মোৎসবে দেখা যায় না। রথ থেকে আবীর ও বাতাসা বর্ষিত হ'চ্ছে। নগর প্রদক্ষিণ শেষ হ'ল। উঠলেন মঞ্চে। করলেন সভাপতির আসন অলঙ্কৃত। শ্রীমৎ মহানামব্রত ব্রহ্মচারীজী প্রভৃতি ভাষণ দিলেন। শেষে সভাপতির ভাষণ হ'ল। সভা শেষ হ'ল। চলে গেলেন অজ্ঞাতবাসে।

একদিন পরে। এসেছেন দমদমে। লোকের যাতায়াতের বিরাম নেই। রাত্রে একটী গোপন সভার আহ্বান হ'য়েছে। আলোচনা সভা হ'ল—শ্রীসীতারাম বৈদিক মহাবিদ্যালয়ে, বরাহনগরে। বামুনপাড়ার নামের বিষয় আলোচনা হ'ল। হ'ল কিছু পরিচালকমণ্ডলার পরিবর্ত্তন।

অসুস্থ শরীর নিয়েই এলেন ডুমুরদহে। অবশ্য কেউ জানতে পারে নি তাঁর অসুস্থতার কথা। লঘুবিষ্ণুযজ্ঞ আরম্ভ হ'ল। দুপুর বেলা খবর হ'ল, শ্রীঠাকুর অসুস্থ। সকলের প্রবেশ নিষেধ তাঁর ঘরে। গোপনে দিগ্‌সুইয়ে পাঠিয়ে দেওয়ার ব্যবস্থা হ'ল। এলেন দিগ্‌সুই। সেখানেও ঠিক বিশ্রাম নিচ্ছেন না। কিঙ্কর নারায়ণ প্রার্থনা জানালেন বালিতে আসার; প্রার্থনা মঞ্জুর হ'ল। যাত্রা ক'রলে্ন বালি।

অসুখ খুবই—এই সংবাদ চারিদিকে ছড়িয়ে প'ড়ল। সম্পূর্ণ বিশ্রামের জন্য কেউ যাচ্ছে না তাঁর কাছে। দুপুরবেলা শুয়ে আছেন। এল রঘুনাথ ও শ্রী। ব'ললেন—অসুখ টসুক কিছু নয়। এবার কাঁচা ঘুম ভাঙ্গান হ'য়েছে। পাপ হজম না হ'তেই আবার ৩।৪ হাজার। সীতারামের একদিনেই ভোগ হ'য়ে গেল। যাক, অনেক ব্যাটা বেটী বেঁচে গেল।"

*　*　*　*

"ওপর থেকে নামছে। যে সরে যাবে, সে বঞ্চিত হবে। তাঁর কাজ হবেই।"

শুয়ে শুয়েই মনে হ'চ্ছে যজ্ঞের কথা। জলপাইগুড়ির কোহিনূর টি ষ্টেটে যজ্ঞ হবে জানিয়ে দিলেন। শ্রীকে মন্ত্রগ্রাম দিলেন। কিছু লোক আশ্রয় পেল।

গোপনে এলেন রাণীগঞ্জ। উঠ্লেন "মাতৃভবনে"। অনেকে কৃপা পেল। একজন দীক্ষা নিতে এবাড়ীতে আসতে পারেন কি না জানতে চান। এবাড়ীর সঙ্গে তাঁদের সদ্ভাব নেই। শ্রীঠাকুরের আশ্রয়প্রার্থী—এ কথা শুনে সদানন্দ বল্লেন,—এবাড়ী শ্রীঠাকুরের, তিনি নিশ্চয় আসবেন। দীক্ষা নিয়ে আবার অসদ্ব্যবহার ক'রতে পারতেন, তাতেও আপত্তি নেই।' একটি বেলরুই ও একটি রাণীগঞ্জে অখণ্ড নামের কথা হ'ল। বেলরুইয়ে ভিত্তিস্থাপন করলেন। দুই স্থানে উদ্যোগ আরম্ভ হ'ল। সিয়ারসোলের হরিপ্রসাদের বাড়ীতে যজ্ঞের কথা ছিল। যজ্ঞের ব্যবস্থা করে নেওয়ার ইচ্ছা দেখালেন, জানালেন—তিনি কিন্তু উপস্থিত থাকতে পারবেন না। এতে কেউ সম্মত হ'ল না।

শ্রীঠাকুরের শরীর বেশ ভাল নয়, তবু নাম ও যজ্ঞের আহ্বানে যাচ্ছেন। শ্রীঠাকুরের অবাঙ্গালী সন্তানরা ডাকলেন—তিনি গেলেন না। রাণীগঞ্জের এদের অভিমান হ'ল, ফলে বঞ্চিত হয়ে রইল।

আজ কোহিনূর টি ষ্টেটে যাত্রা ক'রতে হ'বে। আশুতোষ সেবার ও যজ্ঞের প্রার্থনা জানিয়েছেন। প্লেনের ব্যবস্থাও করেছেন তিনি। দলে দলে প্লেনে যাত্রা সুরু হ'ল। গুরুজনদের আগে দিলেন প্লেনে তারপর নিজে উঠ্লেন। প্লেন নামল কুচবিহারে। মটরে নিয়ে

গেলেন শিষ্য আশুতোষ ভট্টাচার্য্য। এখানে যজ্ঞ আরম্ভ হ'ল। ব্যবস্থা অপূর্ব! নাম ও যজ্ঞ চ'ল্‌ছে সমান তালে।

রাত্রে ভাষণের সময় এল। পরমগুরুপুত্রকে ভাষণ দেওয়ার প্রার্থনা জানালেন। তিনি ভাষণ দিলেন। পুরঞ্জয়ও ভাষণ দিলেন। শেষে হরিসাধন এঁর গ্রন্থ পাঠ করে শোনালেন। যজ্ঞ শেষ হ'ল। যাত্রা কর্‌লেন কার্সিয়াং।

পথে জলপাইগুড়ি ঘুরে এলেন। স্থান হ'ল সুশীলকুমার ও ভবানী-কুমারের বাড়ী 'গিরিনিবাসে'। ইচ্ছা হ'ল দার্জিলিং যাবার। গেলেন দার্জিলিংএর রামকৃষ্ণ মিশনে। দেখা কর্‌লেন শ্রীমৎ গিরিজা-নন্দজীর সঙ্গে। অনেক কথা হল। তিনি খুব আনন্দিত হ'লেন।

মৌনের দিন এসে গেল। সকলকে বিদায় দিলেন। মৌন নিলেন। সত্যরক্ষা হ'ল। চ'ল্‌ছে কঠোর মৌন; স্বপাক। পূজার ঘরটি পর্য্যন্ত নিজে পরিষ্কার করেন। কাউকে ঢুকতে দেন না। চ'ল্‌ছে কলম। নিবেদিত হ'চ্ছে সব শ্রীগুরুপাদপদ্মে। বাইরে কোন সংবাদ নেনও না, দেনও না। সঙ্গে আছে—কিঙ্কর সেবানন্দ, কিঙ্কর ধ্যানানন্দ, কিঙ্কর পূর্ণানন্দ। এবারে রীতি একটু পাল্‌টে গেছে। কিঙ্কর সচ্চিদানন্দকে দশেড়ে পাঠিয়ে দিয়েছেন। কিঙ্কর সেবানন্দ-ই সব ভার পেয়েছে, পত্র লেখা ও অর্থাদি বিষয়ে। ব্যবস্থাপনা একটু কড়া। সব কিছুই বালি কর্মকুঞ্জে পাঠাতে হ'বে। সেখান থেকে যেখানে যা পাঠাবার ব্যবস্থা হ'বে।

সঙ্গীরা বারবার জানাচ্ছেন—মৌনভঙ্গের কোন লক্ষণ নেই। হঠাৎ ট্রাঙ্ককলে এল কিঙ্কর নারায়ণের ডাক। তিনি গেলেন। শ্রীঠাকুর লিখে জানালেন—মৌন নিয়েই পুরী যাবেন। সব ব্যবস্থা হ'ল প্লেনে দমদমে এসে নামলেন। বালিতে ভোগের ব্যবস্থা হ'ল

স্পর্শপ্রণাম হ'ল। কয়েকটি বিষয় লিখে লিখে আলোচনা হ'ল। তাঁর লেখা কয়েকটি খাতাও পাঠ চ'লতে লাগল।

"নামপ্রচার অবসান, দীক্ষাদান শেষ······ইত্যাদি।"

অনন্য এবং ঘটনা বহুল পুরীর এই মৌন। মৌনে সর্ব্ব সঙ্গ ত্যাগের চিরন্তন নীতি এবার ক্বচিৎ কখনও ভঙ্গ করে ঠাকুরটি বিশেষ দু চার জন সৌভাগ্যবান্ তথা সৌভাগ্যবতীকে কৃপা ক'রে মৌনের মধ্যেই দর্শন দেন এবং কাগজে লিখে তাঁদের কথার প্রত্যুত্তর ও প্রদান করেন। তাই এবারের মৌন লীলা বিচিত্র, অভিনব।

যাঁদের উপলক্ষ্য করে এবারের মৌন লীলার এই বৈচিত্র্য তাঁদের মধ্যে প্রথম উল্লেখযোগ্য প্রভুপাদ শ্রীল প্রাণ কিশোর গোস্বামী। তিনি কলকাতা থেকে পত্রে প্রার্থনা করেছিলেন। "আগামী ১৫।১৬ ১৭ জুলাই শনি, রবি ও সোমবার রথ-যাত্রার পর তিন দিন গৌর গম্ভীরা রাধাকান্ত মঠে নিখিল ভারত বৈষ্ণব সম্মেলন এবং শ্রীগৌরাঙ্গ বিশ্ব প্রেম প্রচারিণী সমিতির বার্ষিক অধিবেশন হইবে। মহন্ত শ্রীগৌর গোবিন্দ দাস গোস্বামী (রাধাকান্ত মঠ, পুরী) একান্ত আগ্রহান্বিত যে আপনি এই তিন দিনের যে কোন দিন একবার শুভাগমন করেন এবং সভায় পৌরোহিত্য করেন।········· আমি সোমবার ১০ই জুলাই পুরী পৌঁছিব এবং আপনার অনুমোদন লাভ করিলে ব্যবস্থা অবলম্বন করিব।" তাঁর পত্রের সার কথা বাবাকে জানান হয়; বাবা সেবকদের লেখেন। "তোরা তাঁর কাছে গিয়ে সীতারামের হয়ে করযোড়ে বলবি বাবা মৌনে আছেন। শ্রীভগবানের আদেশ ছাড়া তিনি কোথাও যাবেন না।" পরে জানান, "গোস্বামী মহাশয়ের পত্র দে, সীতারাম একবার মাথায় ঠেকাবে।"

সেবকগণ গৌর গম্ভীরায়প্রভু পাদের শ্রীচরণে একথা নিবেদন

করলে তিনি বলেন। "মোহান্তজীকে নিয়ে আজ ৯ টায় তাঁর চরণে উপস্থিত হব। তবে তোমরা তাঁর সেবক, সেই হেতু প্রিয়; সেজন্য তোমরা তাঁর শ্রীচরণে আমাদের প্রার্থনা জানালে তিনি অবশ্যই শুনবেন। কেননা ভগবান্ ভক্তাধীন। তিনি তাঁর প্রিয় ভক্তকে খুবই ভালবাসেন।"

মহান্ত মহারাজ সহ প্রভু পাদ আশ্রমে আসেন। তাঁর প্রার্থনা-ই বাবা শুন্‌লেন. সেবকদের প্রার্থনা সাড়ে ৯ টায় জানাতে হয় নি। সরাসরি মৌন কুটিরে বাবার কাছে তিনি করযোড়ে বলেন ( তাঁদের উপস্থিত দেখেই বাবা অবশ্য দণ্ডবৎ হ'ন ) "দেশের এই দুর্দ্দিনে আপনি মৌন নিয়ে ঘরে আবদ্ধ থাকলে চলবে না। আপনি যেভাবে পথহারা মানুষের দলকে সুপথে চালিত করছেন। তার তুলনা নাই! এই ভাবে আরও উপদেশ দিয়ে যাত্রাপথ দেখিয়ে সত্য প্রচার আপনাকে করতে হবে।......আমরা বৈষ্ণব মহা সম্মেলনের দ্বারা সাম্প্রদায়িকতা দূর করতে চাই।...এই সম্মেলন সার্থক হবে আপনার আশীর্ব্বাদ পেলে। আপনার মত মহান্ পুরুষকে লাভ করে আমরা আজ আনন্দিত। এখন আমাদের আর কে আছে? আপনাকে যেতে হবে, বাণী দিতে হবে।

গোস্বামী প্রবরের নিবেদন কিন্তু বাবার কর্ণগোচর হ'ল না। তাঁর কানে সতত ওঁগুরু ওঁগুরু নাদ চলছে; বাইরের শব্দ সহজে প্রবেশ করে না। তিনি এ কথা জানিয়ে জোরে ব'লতে নির্দ্দেশ দিলেন; গোস্বামী প্রভু প্রার্থনা পুনরায় নিবেদন করে বললেন, "আপনার ত্যাগ তপস্যা, সবই তো জগতের হিতের জন্য। সকলের হিতের জন্য এই বৈষ্ণব সম্মেলন; তাই বলছি আপনি যোগ দিন।" বাবা লেখেন, "কোন উপায় নাই। মৌনে বের হই না।" তদুত্তরে

তিনি; "জানি সে কথা। তবে আপনার মৌনের হানি আমরা করতে চাই না। অন্ততঃ একদিন দর্শন পেলেই বৈষ্ণব কৃতার্থ হবেন। কত ভক্ত আসবেন। আমাদের এই আশা পূর্ণ করুন।

তখন বাবা লেখেন, "সীতারামের মৌনের এই নিয়ম যে সে কোথাও যাবে না। এখানে এসে জগন্নাথ দর্শন হয় নি। তাই ছেলেদের বলেছি একদিন দর্শন করিয়ে আন্বি। মৌনের নিয়মই হ'ল সর্ব্বসঙ্গত্যাগ।"

গোস্বামী-জী—আপনার নিয়ম আপনি ভাঙ্গতে পারেন। আমরা মৌন ত্যাগ করতে বলছি না, শুধ্ সভায় একদিন পেলেই হ'ল। ভাষণ না দেন, আপনার লিখিত ভাষণ কেউ পাঠ করবে।

বাবা লেখেন, "সীতারাম ভাষণ দিতেই পারবে না। মৌন থাকার ফলে বাক্ ভিতরে ঢুকে যায়। কথা বলার সামর্থ্য থাকে না।"

এই ভাবে বহু কথার আদান প্রদান হয়। অবশেষে বাবা লেখেন "সীতারাম বৈষ্ণবগণের দাসানুদাস। সীতারাম আপনাদের উপর ভার দিল। আপনারা যা বলবেন সে তাই করবে।"

উল্লসিত গোস্বামী মহারাজ সেবকদের বলেন, "আপনারা ঠিক করুন বাবা কবে যাবেন। বাবা ভাষণ লিখে দেবেন তো?"

বাবা লেখেন, "সীতারামের লেখা "কলির পথ," "যুগবাণী" আছে। পাঠ হবে। সীতারাম কবে যাবে?

গোস্বামী মহারাজ: রবিবারেই ভাল। সন্ধ্যার পূর্ব্বে ৫টা ৬টার সময় যাবেন।

ঐদিন শ্রীমহানামব্রত ব্রহ্মচারী আশ্রমে আসেন। বাবার কোন শিষ্যের কাছে সংবাদ পেয়ে তাঁর আগমন। বাবার শরীর কৃশ হয়েছেন জেনে তাঁর উদ্বেগের সীমা নাই। তিনি সেবকদের মৃদু

তিরস্কার করেন, বলেন, "সেবকদের এরকম হওয়া উচিত নয়। বাবা যা বলবেন তাই অবনত মস্তকে মেনে না নিয়ে, আজ্ঞা লঙ্ঘন করেও তাঁকে খাওয়াতে হবে। ২।৩ বার ফলের রস, অন্ন, এই রকম অন্ততঃ ৪বার খাওয়ালে শরীর ঠিক থাকবে।" বাবার সম্বন্ধে এক ঘণ্টার ওপর আলোচনা ক'রে দূর থেকে তাঁর উদ্দেশ্যে প্রণাম করে তিনি বিদায় নেন। সেবকেরা তাঁকে শঙ্কর মঠ অবধি অনু-গমন করতেই ডাক পড়ল। বাবা ব্রহ্মচারীজীকে আহ্বান করেছেন। (তাঁর আগমন সংবাদ বাবাকে দেওয়া হয়েছিল।)

ছুটে ছুটে আশ্রমে ফিরে আসা হ'ল। তাঁর সঙ্গেও বাবার লিখে লিখে আলাপ হয়।

ব্রহ্মচারী। আপনি এত কৃচ্ছ্র তপস্যা করে শরীর পাত কেন করছেন? প্রভু জগদ্বন্ধু সুন্দর চলে গেছেন, আপনিও কি আমাদের কাঙাল করতে চান?···আমি সকাতর অনুরোধ করছি শরীরের প্রতি একটু লক্ষ্য করুণ।

বাবা। দু হাত দিয়ে ইঙ্গিতে দেখালেন, সীতারাম এত খায়।

ব্রহ্মচারী। শরীরে কি আছে! এত কঠোরতা কেন করছেন? শতা-ধিক গ্রন্থ লিখেছেন, লক্ষ লক্ষ লোককে উপদেশ দিয়েছেন 'কেবল নাম কর, তাতেই সব হবে। "তবে কেন আবার নিজে মৌন নিয়ে এত তপস্যা করছেন? মৌন নেন, আপত্তি নেই। মৌন নিলে শরীর বিশ্রাম পায়। আমি তাই আপনার মৌন পছন্দ করি। প্রভু জগদ্বন্ধুও মৌন থাকতেন।

বাবা। প্রভু জগদ্বন্ধু সুন্দরও যে খুব কম আহার করতেন!

ব্রহ্মচারী। খুব কম আহার করতেন বটে, কিন্তু সময় সময় প্রচুর আহার করতেন।

বাবা। এই মৌন ২৬ বৎসর কাল চলছে। মৌনের সময় রোগা হয়ে যাই। আবার সেরে উঠি। মৌন কালে ঠাকুর বই লেখান। দর্শন করে যথেষ্ট আনন্দিত হলাম, অপার কৃপা তোমার।

ব্রহ্মচারী। (হেসে)। আমাদের অত বিনয় নাই। আপনি যা ইচ্ছা বলছেন! আর একটি কথা—ভবিষ্যতে কারো প্রার্থনায় সভা সমিতিতে যাবেন না। প্রথমতঃ দর্শনার্থী-দের ধাক্কাধাক্কি, ঠেলাঠেলি! দ্বিতীয়তঃ সকলেই ডাকবে, আপনি কত প্রার্থনা পূরণ করবেন! আর ঘোরাঘুরি চলবে না। মৌনে বরং শরীর বিশ্রাম পায়।

বাবা। জীবনের এ অবস্থায় (অর্থাৎ মৌনে) কখন (কোথাও) যাই নি।...বাধ্য করলেন।...(নতুবা) সীমা লঙ্ঘন করি না।

ব্রহ্মচারী। আমার নিবেদন কিছু ফলের রস ছানা ইত্যাদি রোজ গ্রহণ করবেন। অন্ততঃ ৪ বার ক'রে আপনাকে খেতে হবে।

বাবা। সীতারাম স্বাধীন নয়। শরীর আহার নিতে চায় না। তবে সীতারাম দুর্ব্বল নয়।

ব্রহ্মচারী। অন্তর্ব্বল অবশ্য আছে।

বাবা। (কায়দা করে ব্রহ্মচারীর হাত দুটি ধরে ইঙ্গিতে জানালেন)। পারবে? (অর্থাৎ লড়াই করতে বা পাঞ্জায় হারাতে)

[ উপস্থিত সকলের উচ্চ হাসি। ব্রহ্মচারীজিরও প্রাণভরা হাসি। বাবার মুচকি হাসি—মুখে হাত ঢেকে, যাতে মৌন ভঙ্গ না হয়। ]

ব্রহ্মচারী। আপনি ছাড়া বর্তমান জগতের আর কোন আশ্রয় নাই। আপনি আমাদের অনাথ করে চলে যাবেন না—এই আমার প্রার্থনা। আপনি আজীবন শাস্ত্র মেনে চলেছেন, শাস্ত্রে আছে কলির পরমায়ু ১২০ বৎসর। এই শাস্ত্র বাক্য আপনাকে সত্য করতে হবে। ১২০ বছর থেকে শাস্ত্র যে সত্য আপনাকে তা প্রমাণ করতে হবে।···আমার একমাত্র প্রার্থনা আপনি এই শাস্ত্র বাক্য রক্ষা করুণ।

বৈষ্ণব মহা সম্মেলনের প্রথম দিনের (অর্থাৎ ১৬ই জুলাই তারিখের) অনুষ্ঠানে তিনি সভাপতির আসন অলঙ্কৃত ক'রে বৈষ্ণব মহাজনের প্রার্থনা পূরণ করেন। তার তিন দিন আগে (অর্থাৎ ১৩ই জুলাই, ২৮শে আষাঢ়) পূর্ব্ব ব্যবস্থা মত জগন্নাথ দর্শন করেন। সকাল ৬ টায় পাণ্ডা শ্রীরামকৃষ্ণ রিক্সা নিয়ে আসেন। বাবা তাঁকে পাশে বসিয়ে সেই রিক্সা রওনা হল। সেবকেরা নাম সহ অনুসরণ করেন। মন্দিরের দক্ষিণ দ্বার দিয়ে প্রবেশ করে বাবা ষড়ভুজ গৌরাঙ্গ মন্দিরে আসেন; মন্দিরের সেবক তাঁর কণ্ঠে অতি সুন্দর একটি মাল্য অর্পণ করেন। জগন্নাথ দর্শনের কিঞ্চিৎ বিলম্ব থাকায় বাবা মন্দিরের নীচে বসেন, তাঁকে ঘিরে তাঁর সন্তানগণ নাম কীর্ত্তন করতে থাক। ঘণ্টা খানেক পরে শ্রীবিগ্রহ দর্শন ক'রে তিনি পশ্চিম দরজা দিয়ে অখণ্ড নাম মণ্ডপে উপস্থিত হ'ন। মণ্ডপ প্রদক্ষিণ করে সাষ্টাঙ্গ প্রণাম সেরে সাধু রামচরণজীর ধুনির দিকে এগুতে থাকেন। সাধুজী উঠে এসে তাঁর কণ্ঠে একটি সুন্দর মাল্য অর্পণ করেন। বাবা তাঁকে

আলিঙ্গন করেন। তিনি বাবাকে আসনে বসিয়ে তাঁর পবিত্র তনু ভস্মলিপ্ত করেন।

রিক্সায় বসে বাবা লেখেন, "লোকনাথ যাব।" মাইল দুই দূরে উমাপতি লোকনাথকে দর্শন করে আশ্রমে ফিরে আসেন; লেখেন, "কাল কখন ঠাকুর রথে উঠবেন? কখন রথ টান?" পাণ্ডাজী বলেন, "নাগাদ ২॥০ টা।" "কাল রথে জগন্নাথ দর্শনে যাব। সীতারামকে চুপি চুপি নিয়ে যাবেন," এই কথা লিখেই কুটিরে প্রবেশ ক'রে দ্বার রুদ্ধ করে দেন।

পর দিন বিকেল তিনটেয় পাণ্ডাজী বাবাকে নিতে আসেন। কিন্তু ভক্ত ও সেবকদের প্রসাদ নেওয়া তখনও বাকী। তাই শীঘ্র প্রসাদ গ্রহণ সেরে বাবাকে নিয়ে মন্দির আসার নির্দেশ দিয়ে পাণ্ডাজি চলে যান। প্রসাদ পেতে পৌনে চারটা হ'ল। বাবাকে রিক্সায় নিয়ে সেবক ও ভক্তের দল মন্দির অভিমুখে রওনা হ'ল। বাবা রথ দেখতে যাবেন এই বার্ত্তা জানি না কেমন করে প্রকাশ পাওয়ায় শতাধিক ভক্ত সকাল ১০টা থেকে এসে আশ্রমে ৫।৬ঘণ্টা প্রতীক্ষা করছিলেন। তাঁদের রথ দেখার বাসনা ছিল না, বাবার দর্শনই ছিল একমাত্র আকাঙ্ক্ষা। বাবা রিক্সায় বসতেই সকলে রথ টানার মত রিক্সাকেই টানতে থাকেন। মায়েরাও রিক্সার পিছনে আসছিলেন; সংখ্যায় তারা ৩০।৪০জন হবেন। বাবার নির্দ্দেশে নামের দল (অর্থাৎ পুরুষের দল) থেকে বেশ কিছুটা পিছনে আসছিলেন।

বিস্ময়ের বিষয় তখন সময় অতিক্রান্ত হওয়া সত্ত্বেও রথটান পড়েনি। বাবা আসতেই অসংখ্য কাংস্যধ্বনি সহ অযুত কণ্ঠে হরি ধ্বনি উঠতে থাকে আর সঙ্গে সঙ্গে বলরামের রথটান শুরু হয়।

তারপর বাবা জগন্নাথদেবের রথের সামনে এসে তাঁকে দর্শন করেন। সুভদ্রার রথ টানা শুরু হবে বলে বাবার সঙ্গে ভক্তেরা একপাশে দাঁড়ান। সপ্রেম মহামন্ত্র কীর্ত্তন চলতে থাকে। বাবার শুভাগমনে সমবেত নরনারীর চিত্তে আনন্দের প্লাবন উপস্থিত হয়। প্রভুপাদ প্রাণকিশোর গোস্বামী, ডক্টর মহানামব্রত ব্রহ্মচারী প্রভৃতি বৈষ্ণব-শিরোমণিগণ ও রথতলায় বাবার দর্শনে উল্লসিত হ'ন। কেহ কেহ চামর দিয়ে বাবাকে ব্যজন করেন।

সুভদ্রার রথ মাসীর বাড়ীর দিকে অগ্রসর হবার পর জগন্নাথ দেবের রথটান আরম্ভ হয়। বাবা ইঙ্গিতে জানান, আশ্রমে ফির-বেন। তাঁর আদেশে সেবকগণ জগন্নাথের সামনে নাম করতে করতে অগ্রসর হ'ন।

আশ্রমে ফিরে আসার পথে পূজ্যপাদ শ্রীল দ্বিজপদ গোস্বামী বাবাকে দর্শন করেন ও তাঁর সঙ্গে কিঞ্চিৎ আলাপের সুযোগ প্রার্থনা করেন। বাবা তাঁকে পরদিন আশ্রমে আসবার কথা লেখেন। গোস্বামী মহোদয়ের কল্যাণে আবার বাবাব দর্শন লাভের সৌভাগ্য হবে শুনে সেবকগণ আত্মহারা হ'ন।

১৬ই জুলাই, অর্থাৎ ৩০শে আষাঢ় সকাল ৯টায় শ্রীযুক্ত দ্বিজপদ গোস্বামী মহোদয়ের শুভাগমন হয়। বাবার কুটিরে ঢুকে তাঁকে দণ্ডবৎ প্রণাম করে তিনি বলেন, "আর কেন এত মৌন আছেন? সারাজীবন কঠোর তপস্যা করে এসেছেন। সাধনায় যে অমৃত সঞ্চয় করেছেন দেশবাসীকে পান করিয়ে উদ্ধার করে দিন। জগতের এই দুর্দ্দিনে মৌন না থেকে দেশবাসীকে সত্যপথে চালিত করুন।

বাবা লিখে লিখে উত্তর দেন' "নিজের জন্য মৌন কে বললে? এ মৌনে জগতের কল্যাণ হবে। ঠাকুর যে কাজ দিয়েছিলেন উপস্থিত

সেভাবে না করিয়ে অন্যভাবে করাতে চান—সীতারাম যন্ত্র মাত্র।”

গোস্বামীজী। কার সাধ্য আপনাদের লীলা বোঝে। আপনি যে জগৎ কল্যাণই করছেন একথা ঠিক। কিন্তু জিহ্বোপস্থপরায়ণ কলির জীবদের মাঝে মাঝে দর্শন না দিলেই বা চলে কি করে। তবে মৌন-কালে অমৃতময় অতি অপূর্ব্ব সব গ্রন্থ রচনা করেন এই পরম লাভ।

বাবা। দ্বারকা মৌনে কয়েক খানি বই হয়েছে। তার মধ্যে দুটি নাটক আছে—একটির নাম “অশ্রুবাদল,” অপরটি “রণছোড়”।

( সেবক হরিসাধনকে লিখে নির্দ্দেশ দিলেন। ) রণছোড় অশ্রুবাদল ছাপা হলে দিবি।

হরিসাধন। ডাঃ দীনবন্ধু দাদা রণছোড মগরা থেকে ছাপাচ্ছেন, ছাপা শেষ হয়েছে দেখেছি শীঘ্রই এখানে আসবে। আর ‘অশ্রুবাদল’ ছাপার কাজ চলছে।

বাবা। ‘শ্রীশ্রীব্রজনাথ লীলামৃত’ নামে কৃষ্ণচরিত্র অবলম্বনে একখানি বই হয়েছে। পৃথিবী পাপের ভারে প্রপীড়িতা হয়ে কাঁদতে কাঁদতে ব্রহ্মার কাছে যান’ এখান থেকে আরম্ভ, কৃষ্ণ উপাসক দিগের জন্য লীলাচিন্তার আধারে লেখা হয়েছে।

গোস্বামীজী। আপনার জীবনী আমি পাইনি। আমার অত্যন্ত আবশ্যক।

বাবা। কেন সীতারামের বই তুমি পাওনি? তোমার কাছে কি কি বই আছে?

গোস্বামীজী। রামেন্দু দিয়েছে কতকগুলি, তারমধ্যে জীবনী নাই।

বাবা। জীবনী এখন বোধ হয় আর নেই বিক্রী হয়ে গেছে, তবে রামেন্দুর কাছে সব বই আছে পড়তে পারবে।

গোস্বামীজী। ঐযে কৃষ্ণ উপাসকদিগের কি বই বললেন আমরা চাই।

বাবা। ব্রজনাথলীলামৃত ছাপা হয়নি।

গোস্বামীজী। আপনি এবার প্রধানমন্ত্রী জহরলালকে ও রাষ্ট্রপতি রাজেন্দ্রপ্রসাদকে এই পথে আকর্ষণ করুন। তাঁরাই ভারতের ভাগ্যবিধাতা। তাঁদের ধর্মের দিকে আকর্ষিত না করলে ভারতে ধর্মরাজ্য প্রতিষ্ঠিত হবেনা।

বাবা। সীতারাম যন্ত্র তিনি ( শ্রীভগবান ) যেমন করবেন ( হবে )। যেদিন প্রয়োজন হবে অবশভাবে তারা এদিকে ঢলে পড়বেন। যাঁর জগৎ তাঁরা তাঁরই দান,—তাঁরা তাঁরই যন্ত্র। বর্ত্তমানে রাজসিক।…বিভিন্ন রাজশক্তিকে একত্রিত করবার জন্যই ঠাকুর তাঁদের নিয়ে এভাবে লীলা কচ্ছেন তাঁরা যন্ত্র মাত্র, খেলছেন —ঠাকুর।

গোস্বামীজী। আমার আর একটি প্রার্থনা—আপনি শতাধিক বর্ষ থেকে কলির কবল হত মানুষকে রক্ষা করবেন। আপনি কি ইচ্ছা করেন ? কতদিন এই জগতে থাকবেন ?

বাবা। ঠাকুর যতদিন রাখেন। "তোমার গৌরসুন্দর নাটক" ৩য় ৪র্থ খণ্ড পাইনি। বাবাজী মহারাজের জীবনী ১ম খণ্ড পাইনি মাত্র দ্বিতীয় খণ্ড পেয়েছি। চরিতসুধা আগে সংগ্রহ করে পড়েছিলাম।

গোস্বামীজী। কেন আপনাকে ত গৌরসুন্দর পাঠিয়েছিলাম।

বাবা। ছেলেরা ( তো ) দেয়নি। জীবনী ২য় খণ্ড কার্সিয়াং

এ পড়েছিলাম; কার্সিয়াংএ পেয়েছি। *বাবাজী মহারাজের (সীতারামের প্রতি) ভালবাসার সীমা নাই। বোধ হয়—১৩৫৭ সালে নীলাচল আশ্রমে চাতুর্মাস্য হচ্ছে। তিনি প্রায়ই যেতেন (পুরাতন নীলাচল আশ্রমে)। একদিন হরিদাস বাবার সমাধি মন্দিরে গিয়ে তাঁকে জিজ্ঞাসা করি—"হরিদাস বাবা তিনলক্ষ নাম জপ করতেন,—কিন্তু এটা (সীতারাম) ২ বার ৩বার জপও করতে পারেনা—জপ বন্ধ হয়ে যায় একি ব্যাপার? তিনি বলেন —সেও এক অবস্থা আর এও এক অবস্থা।

গোস্বামী। কি রকম বুঝিয়ে লিখুন। ২।৩ বার জপ করতে পারা যায়না কেন?

বাবা। বন্ধ হওয়া অর্থে—(২।৩ বার নাম জপ করলেই) ওঁকার আবির্ভূত হন্।

গোস্বামীজী। আমাকে আপনি কৃপা করুন্ যাতে এ জীবন ধন্য হয়ে যায়। আমার ত কিছুই হল না।

বাবা। যে গাছে নৌকা বেঁধেছ কিছু ভাবতে হবেনা হবেনা হবেনা। নিজের মাথায় কর্ত্তৃত্ব এনোনা।

গোস্বামীজী। দ্বাদশ খণ্ডে "গৌরসুন্দর" শেষ হবে, এখন মাত্র ষষ্ঠ খণ্ড পর্য্যন্ত হয়েছে। আশীর্ব্বাদ করুন যেন বাসনা পূর্ণ হয়। ৺শ্রীগৌরসুন্দরের লীলামৃত সম্পূর্ণ যেন ভক্ত নরনারীদের উপহার দিতে পারি।

বাবা। শ্রীমৎ হরিদাস গোস্বামী বাবার শ্রীগৌরাঙ্গ মহাভারত আছে সেখানি দেখো। কেন ভাবছ? যাঁর কাজ তিনি করিয়ে নেবেন। আপনা আপনি স্ফুরিত হবে।

---

* অর্থাৎ শ্রীশ্রীরামদাস বাবাজী মহারাজের

বর-কনে ( অধ্যাপক রামেন্দু দত্ত অধ্যাপিকা বাণী দত্ত ) ভাল আছেত ? তাদের ঠাকুরের আশীর্ব্বাদ দিও। নদীয়া নাগর সম্বন্ধে কিছু করেছ ?

গোস্বামীপাদ। হাঁ-কি করা হবে ? নিতাই সুন্দর পত্রিকায় ২।৩টি লেখা ক্রমশঃ চল্‌ছে। কয়েকমাসের মধ্যে ২।১ টা শেষ হবে তা হলে পত্রিকার নববর্ষ থেকে দিতে পারা যায়—না স্বতন্ত্র ছাপার ব্যবস্থা হবে ?

বাবা। "নিতাই সুন্দরেই" দিও। সেই বইখানি ভদ্রেশ্বরের ছেলেদের দিয়ে দিয়েছি, তার আয় ব্যয় তাদের। ( তারাই বহুবার অভিনয় করেছে। )

( হরিসাধনকে ) তুই বাবাকে* বল্‌বি বাবা যেন এ সম্বন্ধে দ্বিজপদবাবার সঙ্গে কথা কয়।

গোস্বামীজী। আপনি ত বইটি বাবাজি মহারাজের নামে উৎসর্গ করেছেন। উৎসর্গ থাকবে ত ?

বাবা। যখন ( পুস্তকাকারে ) ছাপা হবে বাবাজী মহারাজের মূর্ত্তি থাকবে উৎসর্গ পত্র থাকবে।

গোস্বামীজী। আপনি মৌনেই বেশী সময় থাকেন, দর্শন পাওয়া ভাগ্যে ঘটেনা, আবার কবে দর্শন পাব ?

বাবা। সীতারাম ( মৌনে ) জগতের সঙ্গে সম্বন্ধ রাখেনা এসব জগন্নাথের কাণ্ড, কাল রাত্রির থেকে সংস্রব শূন্য হবে।

গোস্বামীজী। কাল বাবাজী মহারাজের জীবনী দিতে আসব দর্শন মিলবে ত ?

বাবা। কাল দিনের দিকে আসতে পারো। বৈষ্ণবমহা-

---

* শ্রীপদ্মলোচন মুখোপাধ্যায়

সম্মেলনে সন্ধ্যার পূর্ব্বে যাবার জন্য গৌরকিশোর বেদান্ততীর্থবাবা বলে গেছেন ফিরে এসেই সমস্ত সংস্রব ত্যাগ করব। আর গুরু পূর্ণিমায় একবার ছেলেদের দেখা হবে। অনেকে কলিকাতা থেকে আসবে।

এর পরের কথাবার্ত্তার বিবরণ দিতে পারলাম না কারণ—বাবার শ্রীহস্তের লেখা কাগজগুলি না পাওয়ায়। বাবা গোস্বামীজীকে একদিন আশ্রমে প্রসাদ পাওয়ার কথা বলেন। তারপর গোস্বামীজী বাবাকে দণ্ডবৎ হয়ে প্রণাম করে বলে গেলেন আবার কাল আসব।

সকাল অর্থাৎ ১৬ই জুলাই ৩১শে আষাঢ় রবিবার আবার আসেন। সেবকেরা সকলেই নিত্য কৃত্যাদি সেরে প্রতীক্ষা করছেন যে কখন সেই শুভ মুহূর্ত্ত আসবে, কখন গোস্বামীজী এবং তাঁর কৃপায় আবার কখন বাবার শ্রীবিগ্রহদর্শনে নয়ন তৃপ্ত হবে। বেলা ৯টা নাগাদ শ্রীশ্রীরামদাসবাবাজী মহারাজের কৃপাধন্য শ্রীমৎদ্বিজপদ গোস্বামীজী এলেন। সঙ্গে এসেছেন তাঁর বন্ধু পি. এম. বাকৃচী পঞ্জিকার প্রধান গণক ( জ্যোতিষী ) শ্রীযুক্ত মহেন্দ্রনাথ জ্যোতিষার্ণব।

সাড়ে ৯টায় বাবা দরজা খুলতেই তাঁরা ঘরে ঢুকে বাবাকে প্রণাম করে বাবারই দেওয়া আসনে কুণ্ঠিতচিত্তে বসলেন। গোস্বামীজী পরম ভাগবত রামদাস বাবাজী মহারাজের জীবনী ১ম খণ্ড বাবাকে দিতেই বাবা মস্তকে ঠেকিয়ে পাতা উল্টে দেখতে লাগলেন। গোস্বামীজী বাবাকে জানালেন, ইনি আমার পরম বন্ধু পি. এম. বাকৃচী পাঁজির গণক। বন্ধু হলেও উভয়ের মত ভিন্ন।”

তখন জ্যোতিষীমশাই করযোড়ে নিবেদন করলেন আপনিই

বাংলায় একমাত্র আছেন যিনি সকলেরই কল্যাণ কামনা করেন। ইনি (গোস্বামী) আগে আমাদের মত মানতেন আমাদের দিকেই ছিলেন। এখন সুসিদ্ধান্ত পঞ্জিকা মানছেন। আপনি কৃপা করে নির্দ্দেশ দিন ও বলুন কোন্ পাঁজি ভাল, কোন মত ঠিক।

গোস্বামীজী। পি. এম্ বাকচী গুপ্তপ্রেসের গণনার নানাবিধ ভুলভ্রান্তি দেখে আমরা এই নিভু'ল পঞ্জিকার ব্যবস্থা করেছি। আমি এবিষয়ে বাবাজী মহারাজের শরণ নিই, তিনি এই পাঁজিতে স্বাক্ষর করেছেন।

জ্যোতিষীজা। আমাদের পাঁজি সম্বন্ধে বাবাজী মহারাজ কি বলেছেন পরে বলছি, আপনি মহাপুরুষ, আপনি সত্য মিথ্যা নিশ্চয়ই অবগত আছেন, অতএব আপনি বলুন।

বাবা। 'গুরুদেব'—গুপ্তপ্রেস, পি. এম্ বাকৃচি মেনে গেছেন। পূজ্যপাদ কেদার পণ্ডিত মশাই (কেদারনাথ সাংখ্যতীর্থ) মানছেন। পূজ্য ৺যোগেন্দ্রনাথ বেদান্ততীর্থ মেনে গেজেন। সীতারাম তাই সহসা পি. এম বাকৃচী গুপ্তপ্রেস 'মত' ত্যাগ করতে পারছে না। উপরের নির্দ্দেশের অপেক্ষা করছি।

জ্যোতিষীজী। আনন্দে উল্লসিত হয়ে গদগদ স্বরে বললেন —ঠিক্ ঠিক্। এই কথা বাবাজী মহারাজও বলেছিলেন। সত্য বলে এতদিন মেনেছি হঠাৎ অসত্য বলা যায় না, সত্যকে বুঝ্তে হবে।

বাবা। সত্য বোঝা শুধু নয়, সাক্ষাৎ সত্যদর্শন। (বাবা ভাবে ও ইঙ্গিতে বোঝান—প্রত্যক্ষ সত্য দর্শনের পর মেনে নেওয়া হবে) জ্যোতিষীজী—হাঁ হাঁ ঠিক বলেছেন।

বাবা আবার লিখলেন—**সাক্ষাৎ সত্যদর্শন চন্দ্র সূর্যের মত,**

যেদিন এরূপ দেখ্‌বো সেদিন পুরাতন মত ত্যাগ করবো। **মনের খেয়াল নয়, ( সত্য ) আকাশে ফুটে উঠবে** ]

গোস্বামীজী। ওঁদের গণনার ( তিথি নক্ষত্র সময়ের ) ভুল আছে, আমাদের গণনা বিশুদ্ধ। নিজেরাই ত মান্‌বো, ধর্ম্ম কর্ম্মের অনুষ্ঠান কর্‌বো, কাজেই ভ্রান্তি ত্যাগ ক'রে নিজেদের গণনা বিচার বিশুদ্ধ জেনে তবে বলছি। এই মত এখন অনেকেই মানছেন।

গোস্বামীজী আরও বর্ণনা ক'রলেন—রাধারমণ চরণদাসজীর কাছে তাঁর পাঁজি সম্বন্ধে প্রার্থনা ও কোন এক উপায়ে তাঁর অনুমোদন লাভ এবং বাবাজী মহারাজের আশীর্ব্বাদ ( স্বাক্ষর ) লাভ করার কাহিনী।

একথা শুনে বাবা লিখেন—"যাঁরা গণক তাঁরা এখনও সত্যদর্শী কিনা জানিনা, তাঁদেরও ভুল ভ্রান্তি ত হতে পারে।"

তারপর বাবা তাঁর হাতের পেন্সিলটি দিয়ে পূর্ব্বের লেখাটি দেখালেন,—সীতারাম তাই সহসা পি. এম্‌ বাক্‌চী ও গুপ্তপ্রেস মত ত্যাগ কর্‌তে পার্‌ছেনা। **উপরের নির্দ্দেশের অপেক্ষা কর্‌ছি**……।

—পাঁজির প্রসঙ্গ এখানেই শেষ।

তারপর মহেন্দ্রনাথ জ্যোতিষার্ণব বললেন উনি—হস্তরেখা বিচার খুব ভাল করতে পারেন। রেখা দেখেই জন্মতিথি-মাস বলে দিতে পারেন, বাবা সঙ্গে সঙ্গে হাতটি পেতে দিলেন গোস্বামীজীর সাম্‌নে। গোস্বামীজী বললেন—ফাল্গুন মাসে 'জন্ম' মনে হচ্ছে। জন্ম বোধ হয়-শুক্লপক্ষে, চতুর্দ্দশী তিথি কি ?

উত্তর। না।

গোস্বামীজী। ফাল্গুনী পূর্ণিমা তা হলে ?

উত্তর। না।

গোস্বামীজী। ঠাকুরের হস্তরেখার একটি ফটো আমাকে দিলে আমি নির্ভুল বিচার করে পাঠাব। জন্মভূমি—মাতুলালয়ে হবে।

বাবা। মাতুলালয়ে জন্ম ১২৯৮ সাল ৬ই ফাল্গুন বুধবার ইংরাজী ১৮৯২ সাল ১৭ই ফেব্রুয়ারী জন্মতিথি কৃষ্ণাপঞ্চমী। কোন সেবক বলে—শ্রীরামকৃষ্ণ ও বাবার জন্মতারিখ, মাস, বার ইংরাজী বাংলা দুইই এক।

জ্যোতিষিজী। আপনি ছক দিতে পারেন? আমি তাহলে বিচার করে পাঠাব।

বাবা তৎক্ষণাৎ ছকটি এঁকে দিলেন—

জ্যোতিষী মহাশয় বাবার হাতটির রেখা আবার দেখতে লাগলেন—রেখাতে দেখা যায় পূর্ণায়ুঃ, শতাধিক বর্ষ থাকবেন। ছকে লগ্নে লগ্নপতি গুরু (বৃহস্পতি) ও শুক্র শোভমান,—ইহা অত্যন্ত শুভপ্রদ। সাধারণ মানুষের এরকম হয়না। দুই গুরু গ্রহ আবার মীনস্থিত শনিচন্দ্র কর্ত্তৃক পরস্পর পূর্ণ দৃষ্টিযুক্ত।

জ্যোতিষীজী বাবার "শ্রীহস্ত এবং ছক্" উভয়ই দেখেন ও বলেন রাহু বৃষস্থ সর্ব্বরিষ্ট নাশক কিন্তু ভ্রাতৃস্থানে রাহু সেজন্য ভ্রাতৃহানি কারক। শনি হেতু পত্নী বিয়োগ হইয়াছে (ভাষা ঠিক মনে নাই।)

বাবার শ্রীহস্তে স্পষ্ট শঙ্খ পদ্মাদি চিহ্ন জ্যোতিষী মহাশয় দেখলেন। বাবাও কয়েকটি বিশেষ চিহ্ন কৃপা করে দেখান। বাবা তাঁর শ্রীহস্তে আঁকা ছকুটি জ্যোতিষীর হাতে দিয়ে লিখলেন—"১২৯৮, **৬ই ফাল্গুন বুধবার কৃষ্ণাপঞ্চমী ৮।২৫ মিঃ জন্ম সময়। (জন্ম) গঙ্গাতীর কেওটা হুগলী (জেলা) মামারবাটী। মঙ্গল ঠিক মনে নাই।'**

বাবা। স্তবকুসুমাঞ্জলি খানা আন্। স্তবকুসুমাঞ্জলির সঙ্গে মিলিয়ে দেখা গেল বাবা ঠিকই দিয়েছেন।) তুমি জাত চক্র নিয়ে যাও—বিচার করে নীলাচল আশ্রম চটক পর্ব্বত পুরীধাম (ঠিকানায়) পাঠাবে।

পূজনীয় গোস্বামীর প্রার্থনায় বাবা তাঁর নামপ্রচারের বিবরণ কিঞ্চিৎ লেখেন, সেগুলি যথাযথ উদ্ধৃত করা হল : "১৩৪৩ সালে সমস্ত কর্ম্মের অবসান হয় মন্ত্রাদি চলে যায়, ডুমুরদহে অনির্দ্দিষ্ট কালের জন্য মৌন নিয়ে বসি। স্বপ্নে গুরুদেব বলেন নাম প্রচার করতে হবে, বাণী আসে ঋষি তুমি ঝাঁপিয়ে পড়। মৌন ত্যাগ করে পুরী এসে ১৩ই চৈত্র নামপ্রচার করে স্বর্গদ্বারে স্বর্গধামে মৌন নিয়ে বসি—ওসব নয় স্বপ্ন বা বাণী নয় যদি নামপ্রচার কারবার ইচ্ছা থাকে স্বয়ং এসে বল, হয় এস, নয়—জীবন যাক্। ব্যবস্থা থাকে প্রথম সপ্তাহে হবিষ্য, দ্বিতীয় সপ্তাহে ফলদুধ, তৃতীয় সপ্তাহে শুধু দুধ নেব। উত্তর সাধকদের বলে সর্বসঙ্গ ত্যাগ করে মৌন নিই। তারপর দর্শন দেন, কোন মন্ত্র তখন ছিল না, কেবল নাদ ছিল, দক্ষিণ কর্ণের কাছ থেকে মাথার মাঝখান্ পর্য্যন্ত ছোট ছেলেপুলের পায়ে দিয়ে নাচলে যেমন শব্দ হয় তেমন "নাচ্" চলতে থাকে, সে নাদ শুনতে শুনতে বাহ্যজ্ঞান চলে যায়, গোল জ্যোতির মধ্যে 'জগন্নাথদেব' দেখা দিয়ে নাম প্রচারে আদেশ দেন—"যা যা নাম দিগে যা।" ১৩৪৪ সালের ১০ই কি ১১ই বৈশাখ। সেই পর্য্যন্ত চলছে।"

জ্যোতিষীজী গোস্বামীজী বাবার শ্রীহস্ত রেখার বিচার করে পাঠাবার জন্য ফটো তুলে পাঠাতে বললেন। কিঙ্কর সেবানন্দ এইদিন শ্রীশ্রীবাবার হাতের অনেকগুলি ফটো তোলেন, কিন্তু রেখা স্পষ্ট হয়নি।

বেলা প্রায় ১২ টার সময় গোস্বামীজী ও জ্যোতিষীজী প্রণাম করে বিদায় নেন।

বিকেল ৫টার পরেই নিখিল ভারত বৈষ্ণব সম্মিলনীর পক্ষ থেকে বাবাকে নিতে আসেন। বাবা তাঁর কুটির থেকে বাইরে এসে তাঁর শ্রীগুরু মূর্ত্তির সামনে দণ্ডবৎ হয়ে প্রণাম করে চোখ বুজে করযোড়ে কিছুক্ষণ দাঁড়িয়ে রইলেন। মৌনে বাবা আশ্রমের বাইরে যান না, সেজন্য বোধ হয় শ্রীশ্রীপরমগুরু দেবের অনুমতি প্রার্থনা করলেন। বিরাট নামের দল সাজান হ'ল, সঙ্গে রইল জ্বলন্ত আশ্বাস, অভয়বাণী প্রভৃতি প্রচার পত্র। শ্রীযুক্ত গোবিন্দ চৌধুরী তাঁর মটরগাড়ীতে নিয়ে যাবার কাতর প্রার্থনা করলেও বাবা রিক্সায় বসলেন। পাছে ভক্তহৃদয়ে ব্যথা লাগে সেজন্য বাবা আবার লিখলেন—"বৈষ্ণব মহা সম্মেলন থেকে ফেরার সময় তোর গাড়ীতে আসব।"

অগণিত কণ্ঠোচ্চারিত হরেকৃষ্ণ নামের ধ্বনি দিগ্‌দিগন্তে প্রতিধ্বনিত হয়। ভক্ত সেবকগণ নামীকে কাছে পেয়ে প্রাণ ভরে নাম গান করে ধন্য হন। কি অপূর্ব নাম! রাজপথের উভয় পার্শ্বের অগণিত নরনারী বালক বালিকা শুনে বিস্মিত হয়ে নির্বাক নিশ্চল অবস্থায় সে অপূর্ব দৃশ্য ও মধুময় নাম শ্রবণ করেন। আধ ঘণ্টার মধ্যে বাবা শ্রীশ্রীগৌর গম্ভীরার কাছে উপস্থিত হয়ে নেমে দূরে থেকে গম্ভীরার উদ্দেশ্যে সাষ্টাঙ্গ প্রণাম করেন। সমুদ্র গর্জ্জনের মত নামের গর্জ্জন শুনে গম্ভীরার মহান্ত বৈষ্ণবগণ বাবার শুভাগমন হয়েছে অনুমান করে বেরিয়ে এসে সাদরে বাবাকে ঘিরে ভেতরে নিয়ে যেতে থাকেন। অগণিত ভক্ত নর নারীর দল ছুটে এলেন করুণা ঘন মূর্ত্তি আমার বাবাকে দর্শন করবার জন্য। বাংলার মত ঠেলাঠেলি সুরু হয়ে গেল অবশ্য কিছু কম। প্রভুপাদ প্রাণকিশোর গোস্বামী এবং

তৎপুত্র শ্রীমদ্ বিনোদ কিশোর গোস্বামী ও গম্ভীরার মহান্ত শ্রীগৌরগোবিন্দ দাসমহারাজ প্রভৃতি বাবাকে সভা স্থানের দিকে নিয়ে যেতে থাকেন। বাবা তুলসী প্রদক্ষিণের পর পাশের মন্দিরে শ্রীশ্রীকৃষ্ণবিগ্রহ দর্শন ও প্রণামান্তে সভাভবনে উপস্থিত হয়েই বৈষ্ণব মহাজনদের দিকে সাষ্টাঙ্গ হয়ে প্রণাম করলেন। সশঙ্কিত বৈষ্ণবগণ বাবার সামনে থেকে দূরে গিয়ে বাবাকে প্রণাম করলেন, অনেকে দণ্ডবৎও হলেন। প্রভুপাদ গোস্বামীজী বাবাকে সভাপতির নির্দ্দিষ্ট আসনে বসিয়ে বাবার কণ্ঠ, মস্তক ও জটা মাল্যাদির দ্বারা সুন্দর রূপে সাজালেন। অনেক বৈষ্ণবগণ বিবিধ মালা পরিয়ে বাবাকে তাঁদের অশেষ শ্রদ্ধা নিবেদন করলেন। যাঁরা কাছে আসতে পারলেন না, তাঁরা, দূর থেকেই বাবার করুণাঘন সৌম্যমূর্ত্তি নিরীক্ষণ করত অন্তরের শ্রদ্ধা ও অভিনন্দন জানান। মাল্যাদির পর সভার কার্য্য আরম্ভ হয়। সভার উদ্বোধনে বৈষ্ণব সাধন রহস্য সম্বন্ধে ভাষণ প্রদান করেন পুরীরাজগুরু প্রভুপাদ শ্রীরঙ্গনাথ দেব গোস্বামীজী। তিনি আজকের এই মহতী সভায় শ্রীশ্রীঠাকুরের শুভাগমনের উল্লেখ করে বলেন—সম্মিলনীর উদ্যোক্তারা শ্রীশ্রীওঙ্কারনাথজীকে পেয়ে অত্যন্ত আনন্দ লাভ করেছেন, বৈষ্ণব মহাসম্মেলন সার্থক হয়েছে তাঁকে আজ সভাপতিরূপে বরণ করে। আমরাও অনেকে শ্রীশ্রীওঙ্কারনাথজীর পবিত্র কীর্ত্তি এতদিন শুনেই এসেছি, দর্শনের সৌভাগ্য হয়নি, বিশেষতঃ আমি আজ দর্শন করে প্রভূত আনন্দ পেলাম।

এই সভায়—শ্রীমদ্ বিনোদকিশোর গোস্বামী এম্-এ, শ্রীমদ্ দ্বিজপদ গোস্বামী, শ্রীরঘুনাথ মিশ্র সাহিত্যভূষণ, ডক্টর মহানামব্রত-ব্রহ্মচারী, শ্রীব্রজেন্দ্রকুমার গোস্বামী, প্রভুপাদ শ্রীধীরেন্দ্রনাথ গোস্বামী

প্রভৃতি ভাষণ দান করেন। শ্রীমদ্ দ্বিজপদ গোস্বামী এবং শ্রীমদ্ ধীরেন্দ্রনাথ গোস্বামী বাবার ত্যাগ তপস্যা ও জীবোদ্ধারলীলা বর্ণনা করেন। শ্রীধীরেন্দ্রনাথ গোস্বামী বলেন হরিনাম যে মাত্র কলির উপায় তা নয়, সর্বযুগেই হরিনাম একমাত্র গতি। শ্রীনারদ ত সব সময় হরিনাম কীর্ত্তন করেনই তাছাড়া নানাযুগে—ধ্রুব, প্রহ্লাদ, মহাবীর বিদুরাদি ভক্তগণ একমাত্র শ্রীহরিনাম স্মরণেই ধন্য হয়েছিলেন। তাহলে "নাস্ত্যেব" এই উক্তি শুধু কলিতে নয়, সবযুগেই প্রযোজ্য; হরিনাম বিনা গতি নাই বল্‌লেই ভাল হত।

এই মহতী সভায় আচার্য্য শ্রীরামানুজ সম্প্রদায়ের 'এমার মঠের' মহান্ত ও সাধুগণ উপস্থিত ছিলেন। শ্রীমদ্ বিনোদ কিশোরের ভাষণ শুনে বাবা অত্যন্ত আনন্দিত হয়ে তাঁকে জড়িয়ে ধরে মাথায় হাত দিয়ে আশীর্বাদ করেন। ইনি প্রভুপাদ প্রাণকিশোর গোস্বামীজীর পুত্র। সকলের ভাষণ শেষে রাত্রি প্রায় ৯ টায় বাবার রচিত "নামাবতার" আদিষ্ট হয়ে পাঠ করেন শ্রীহরিসাধন। 'নামাবতার' গ্রন্থে কলির একটি সুন্দর চিত্র অঙ্কিত করা হয়েছে। সেই চিত্র আজ অক্ষরে অক্ষরে সত্য বলে প্রতিভাত হচ্ছে। শ্রীমদ্ভাগবত শ্রীশ্রীবিষ্ণুপুরাণাদিতে ঋষিগণ বলে রেখেছেন—"কলিতে অনেক ব্রাহ্মণ সন্ধ্যা বর্জ্জিত হয়ে কর্ম ভ্রষ্ট হবে বেদ বিক্রয় করবে, যেখানে সেখানে যার তার হাতে যা-তা ভোজন করবে, মানুষ উদর সর্বস্ব হয়ে দেহকে আত্মা মনে করবে, শূদ্রগণ ব্রাহ্মণাচার পালনে তৎপর হবে, ধর্মকর্মে অর্থব্যয় না করে মানুষ রাশি রাশি টাকা খরচ করে বড় বড় বাড়ী তৈরী করবে। 'স্ত্রিয়শ্চ প্রায়শো ভ্রষ্টা' হবে, তারা শ্বশুর শাশুড়া ও স্বামীর দ্রোহ আচরণ করবে। নরনারী গুরুজনকে অবজ্ঞা করবে, পুত্র পিতামাতার সেবা ও ভরণ পোষণ করবে না,

পুরুষ কামকিঙ্কর হবে। "স্বীকার এব চোদ্বাহ" স্বীকার করাই (রেজেষ্ট্রী) বিবাহের কারণ হবে,...ইত্যাদি।

বাবার রচিত এই গ্রন্থের পাঠ শুনে অনেকেই সেগুলির যাথার্থ্য সবিস্ময়ে অনুভব করেন। এই দারুণ কলিযুগে মানুষের একমাত্র উপায় যে নাম এই পুস্তকে তা বেশ ভালভাবে প্রতিপন্ন আছে। কলিপীড়িত নরনারীদের উদ্ধারের জন্য তাঁর "নামাবতার" অর্থাৎ শ্রীভগবান্ নামরূপে অবতীর্ণ হয়েছেন। পাঠ শেষ হতেই বাবা তাঁর সেই বইখানি প্রভুপাদ প্রাণকিশোর গোস্বামীজীকে উপহার দিলেন। উড়িয়ায় ছাপান—"নামাবতার" বই অনেক বিতরণ করা হয়। সর্ব-শেষে সকলকে কৃতজ্ঞতা ও অভিনন্দন জানিয়ে সারগর্ভ ভাষণ দান করেন প্রভুপাদ প্রাণকিশোর বেদান্ততীর্থ মহাশয়।

সভাশেষ হবার সঙ্গে সঙ্গে বাবাকে স্পর্শ প্রণাম করবার হুড়োহুড়ি পড়ে। প্রভুপাদ তাঁদের বুঝিয়ে দেন যে—বাবা মৌন আছেন প্রণাম নেবেন না। তবু কি তাদের বোঝানো যায়। বাবার ইচ্ছায় মহান্ত বৈষ্ণবগণ ধীরে ধীরে বাবাকে গম্ভীরায় নামকীর্ত্তন মণ্ডপে নিয়ে এলেন। সেখান থেকে বৈষ্ণবগণ রাজপথ পর্য্যন্ত বাবার অনুগমন করে বাবাকে গাড়ীতে বসিয়ে বিদায় নিলেন।

রাত্রি তখন প্রায় ১১টা। গোবিন্দ চৌধুরীর গাড়ীতে বাবা ফিরে আসেন। বৈষ্ণবগণের সঙ্গে চৌধুরীদার পরিচয় প্রদান প্রসঙ্গে বাবা বলেন, এর চেষ্টায় বহরমপুর গঞ্জামে একটি অখণ্ড নাম চল্‌ছেন।

নামকীর্ত্তনকারী দাদারা দীর্ঘ সময় ধরে বাবাকে এই মৌন সময়েও পেয়ে আনন্দে অভিভূত হয়ে নাম গান করতে করতে আশ্রমের অভিমুখে অগ্রসর হন। স্বর্গদ্বারের কাছে বাবার গতি রোধ করলেন—ডক্টর মহানামব্রত ব্রহ্মচারী এম্‌-এ, পি-এইচ্‌-ডি, ডি-লিট্

মহোদয়। তাঁর ঐকান্তিকী প্রার্থনা—বাবা প্রভু জগদ্বন্ধু সুন্দরের আশ্রমে অল্পসময়ের জন্যও যান। ভক্তের প্রার্থনায় বাবা সম্মত হ'ন। তাঁদের আশ্রমে আসতেই তিনি বাবাকে প্রভু জগদ্বন্ধুর একটি বাঁধান ছোট্ট ছবি দেন, সাগ্রহে সেখানি নিয়ে তাঁর শ্রীমস্তকে রক্ষা করার পর হরিসাধনের হাতে দিলেন। আশ্রমে আসতে সাড়ে এগারটা হল। সেবকগণ দূর থেকে প্রণাম করে বাবার সঙ্গ আবার কবে পাওয়া যাবে এই চিন্তায় ভারাক্রান্ত হৃদয়ে দাঁড়িয়ে রইলেন। বাবা তাঁর কুটিরের দরজায় খিল দিলেন।

গুরু পূর্ণিমায় আবার দর্শনলাভ হবে এই প্রত্যাশায় বুক বেঁধে ভক্তগণ নিজ নিজ কর্ম্মে মন দিলেন।

ভক্তদের মনোবাঞ্ছা পূরণ করতে ঠাকুরটি মৌনাবস্থাতেই গুরু-পূর্ণিমা উপলক্ষ্যে দর্শন দেন। এই কৃপা অভাবনীয়। বাঙ্গলা দেশ থেকে তিনশোর বেশী লোক এই সুযোগ গ্রহণ করে কৃতার্থ হ'ন। অন্যান্য অঞ্চল থেকেও যথেষ্ট ভক্তসমাগম হয়।

সেদিন সকাল ১০ টায় বাবা পরমাগুরুদেবীকে প্রণাম ক'রে তাঁর চরণে পুষ্পাঞ্জলি দিয়ে, চরণামৃত পান ক'রে বাইরে দক্ষিণ দিকে সন্তানদের দর্শন দিতে আসেন। সকলে স্পর্শ প্রণামের অনুমতি পায়। পরমা গুরুদেবীকে একটি মঞ্চের ওপর বসিয়ে তাঁর পাশে ঠাকুর আসন গ্রহণ করেন। ভক্ত নরনারীরা পর্য্যায়ক্রমে তাঁর কাছে এসে মাল্য ও পুষ্পাঞ্জলি দান ও স্পর্শ প্রণাম করেন। তিনি লিখে লিখে অনেকের প্রশ্নের উত্তর দেন। মধ্যাহ্নে আটশো লোক অন্নপ্রসাদ নেন।

অপরাহ্ণেও বাবা সকলকে দর্শন দেন। তাঁর আদেশে পরাপর গুরুদেব শ্রীমদ্ দামোদরদাসজীর জীবনী শ্রীহরিসাধন পাঠ করে শোনান।

রাত্রে সত্যনারায়ণ পূজা ও পাঠ হয়। সকলে ঠাকুরের সিন্নি প্রসাদ পান।

১৯শে আষাঢ় ১৩৬৮ তাঁর একটি সঙ্কল্প-লীলা প্রকাশিত হয়। সকাল ১০টায় তাঁর ঘর থেকে একটি পত্র এল, "এখন এদিকের স্থানের বিঘা বা কাঠা কত দরে বিক্রয় হয় তা জেনে নিয়ে শঙ্কর দীনবন্ধু দেবযানে বিজ্ঞাপন দিক, নীলাচল আশ্রমের স্থান বিক্রয়ের জন্য। আমরা নীলাচল আশ্রমের যে ঘর আছে তার রুজু রুজু রাস্তা পর্য্যন্ত স্থান বিক্রয় করব না, তাহলে আশ্রম রাস্তা থেকে আড়ালে পড়ে যাবে, গুরুধামের দিকের জায়গা বিক্রয় করা হবে। সীতারামের বাবা বা মায়েরা নেয়, সীতারামের এই ইচ্ছা, তা হলে একটি ধর্ম্মময়ী পল্লী গড়ে উঠবে, পঞ্চাশ বা ততোধিক বয়স্কগণ সংসার থেকে বিদায় নিয়ে বানপ্রস্থ অবলম্বন পূর্ব্বক সস্ত্রীক বাস করে জীবন ধন্য করতে পারবেন। এরূপ প্রস্তাব আগে উঠেছিল।"

আজ সকাল ১১টার সময় হঠাৎ ঠাকুর বাইরে এলেন, দক্ষিণ দিকের বালুর ঢিপির ওপর—সমস্ত স্থানটির চারিদিক নিরীক্ষণ করলেন। কোথা দিয়ে রাস্তা আরম্ভ হয়ে কোথায় শেষ হবে—স্থির করবার জন্য সরকারী রাস্তায় উপস্থিত হলেন।

ঠাকুর জানালেন, এই আশ্রম স্থানটি যখন কেনা হয় তখন ১৫ হাজার প্রথম দর দেয় ভুজেন সরকারকে। ভুজেন জানায় সীতারামের জন্য আশ্রম হবে ; তখন ১০ হাজার টাকা মূল্য দেয়। ভুজেন সরকার এই আশ্রমে দশ হাজার টাকা দেয়। তারপর সারাবার জন্য ৫ হাজার দেয়। পরে খাজনা কমাবার জন্য ৫ হাজার টাকা দেয়। জমি ও মোট ব্যয়িত অর্থ ভাগ কর্। জমির দরের মধ্যে স্বাতন্ত্র্য আছে। সীতারামের ধ্যানের স্থান ( যেখানে ঠাকুর জগন্নাথ দেবের দর্শন ও

ও আদেশ পান ) তিন হাজার টাকা চায়। তা হলেও এ স্থানের মর্য্যাদা আছে—বাড়বে।

ঠাকুর জানালেন, আমাদের মন্দির, নাট মন্দির যা করা হবে তা রাস্তার রুজু রুজু, তা হলে বাঁকা দেখাবে না। রাস্তার দুপাশ ফুল বাগান হবে।

প্রশ্ন করলেন—দিগসুইয়ের মন্দিরের ভিতরটা কত হবে?

জনৈক শিষ্য—অনুমান ভিতর ১০ হাত, ভিত ১॥০ করে ৩ হাত, বারান্দা ৪ হাত করে আট হাত।

ঠাকুর লিখলেন—"মাপ, চার ধারে ২৫ হাত করে" ( মাপ করা হল )

ঠাকুর—সমিতিতে মন্দির তা'হলে অনেক বড়? আজই পত্র দিয়ে জান।

ঠাকুর পরে আশ্রমের ভিতর এলেন, জানালেন, তোরা একটা মুটামুটি এক কাঠার মূল্য কত, তাহা জানিয়ে দে দেববাবে। ( জমি বিলির কথা )

এর আগে বোধ হয় সত্য সরকার, মনোজ, তারাশঙ্কর জায়গার প্রার্থনা করেছে।

২০-৮-২০, শনিবার—বেলা ১২টা ঠাকুর হঠাৎ সকলকে ডেকে পাঠালেন—পরমা গুরুদেবী আজ বাংলা ফিরবেন সন্ধ্যার ট্রেনে।

ঠাকুর লিখলেন—একটা বিশেষ পরামর্শ আছে। এ জায়গা ও পূর্ব্ব আশ্রম শঙ্করকে দিয়েছি, এখন কি ভাবে তাকে দেওয়া হবে—আইন মত লেখাপড়া হয় তার ব্যবস্থা কর। তাকে দিয়েছি সে আইনমত যাতে মালিক হয় সে ব্যবস্থা আগে কর।

বিলি জমির একটা দর স্থির করতে বললেন। এবং জানালেন

এর খাজনা নেওয়া হবে না। আগে এ জমির ৩২৫৲ খাজনা ছিল। ৫ হাজার টাকা দিয়ে খাজনা বাৎসরিক ২৭৲ করা হয়েছে।

এখানকার দর ধর। যারা নিচ্ছে তারাও তোরা। এই জমি বিলি করে ঠাকুরের মন্দির করা হবে। বিগ্রহ প্রতিষ্ঠা করা হবে। কাজেই যারা জমি নিচ্ছে তারা অন্য মন্দির করার সময় হাজার হাজার টাকা ঢেলেছে।

তারপর ঠাকুর লিখে জানালেন। বৌদি (পরমা গুরুদেবী) এসে মন্দিরের শ্রীবিগ্রহ গোবিন্দ প্রতিষ্ঠা করবেন।

এই সঙ্কল্পের রূপায়ন অতি সত্বর শুরু হ'ল এবং তার ফলে নীলাচল আশ্রমের রূপই ক্রমশঃ পাল্‌টে গেল। কিন্তু থাক সে কথা। আরও কত লীলার প্রকাশই যে এ মৌনে হ'ল।

যথা: বাণীবিলাস। সব মৌনেই গ্রন্থ রচনাই তাঁর মুখ্য লীলা। কিন্তু এই মৌনে যে লেখা হ'ল সে তো আদৌ লেখা নয়, নিছক অবতরণ। স্বতঃ অবতীর্ণা তাঁর বাণীর প্রবাহ দুই তরঙ্গে "বাণীবিলাস" নামে বিধৃত এবং প্রকাশিত হ'ল। আর দুটি গ্রন্থরত্ন এই মৌনে আত্মপ্রকাশ করলেন: "পুরুষোত্তম" এবং "শ্রীশ্রীপুরুষোত্তম লীলা"। প্রথমটি অভিনব সর্ব্ব-ধর্ম্ম সমন্বয়ের অতি অপূর্ব্ব গ্রন্থ। প্রত্যক্ষ অনুভূতির স্বচ্ছ আলোকে সব মত এবং পথের এমন সুষ্ঠু সমন্বয় অভাবনীয়, অতুলনীয়। দ্বিতীয়টির দুই অংশ, "ঘোর বিকার" এবং "মহামুষ্টিযোগ"। পূর্ব্ব খণ্ডের উপনীত বর্তমান যুগের সকল জালা যন্ত্রণার মূল ব্যাধির যথাযথ নির্ণয় দ্বিতীয় খণ্ডের উদ্দেশ্য সেই মহাব্যাধির অতি সহজ অথচ অব্যর্থ ঔষধের সন্ধান দেওয়া। মূল গ্রন্থ প্রকাশের সঙ্গে সঙ্গে হিন্দি ইংরাজী ও সংস্কৃত অনুবাদ প্রকাশিত হ'ল। মূল বাঙ্‌লা

পশ্চিমবঙ্গের তৎকালীন মুখ্যমন্ত্রী ডঃ বিধান চন্দ্র রায়ের নামে, হিন্দী সংস্করণ তদানীন্তন রাষ্ট্রপতি ড়ঃ রাজেন্দ্র প্রসাদের নামে, ইংরাজী পণ্ডিত জওহরলাল নেহেরুর নামে এবং সংস্কৃত অনুবাদ ডঃ সর্ব্বপল্লী রাধাকৃষ্ণাণের নামে উৎসর্গীকৃত।

পুরীর মৌনের আর এক মহামহিমময় অবতরণ "আর্য্য-শাস্ত্র" মাসিক পত্র। এটিও সত্যিকারের "অবতরণ"। এই নব সুর-ধুনীর ভগীরথ শ্রীমৎ সন্তদাস বাবাজীর মন্ত্রশিষ্য "সুদর্শন" সম্পাদক শ্রীমৎ শিশির কুমার ব্রহ্মচারী। বাঙ্‌লায় শাস্ত্র-গ্রন্থের আত্যন্তিক অভাব এবং ক্রমিক বিলুপ্তি লক্ষ্য করে এই তাপস প্রবরের পবিত্র চিত্তে ব্যথা জাগে। মহাষ্টমীর শুভ তিথিতে তিনি ঠাকুরটির কাছে পত্রযোগে তাঁর প্রাণের প্রার্থনা নিবেদন করেন। তারই পরিণাম "আর্য্যশাস্ত্রের" আবির্ভাব।

জয়গুরু পাক্ষিক মিলন পত্রের ৫ম বর্ষ ,৯ম সংখ্যায় ( ২৬শে কার্ত্তিক ১৩৩৬ ) প্রকাশিত ব্রহ্মচারী শিশির কুমারের পত্র, তদুত্তরে ঠাকুরটির ভক্ত ও শিষ্যগণের প্রতি পত্র এবং তাঁর কয়েকজন বিশিষ্ট বিরক্ত সন্তানের লিখিত নিবেদনটি স্মরণীয়।

## ব্রহ্মচারী শিশির কুমারের পত্র

৺৭ শ্রীশ্রীগুরবে নমঃ

শ্রীশ্রীচরণকমলে শত সহস্র দণ্ডবৎ প্রণতি পূর্ব্বক নিবেদন—

বাবা! আজ মহাষ্টমীর পুণ্য দিনে আপনার কৃপাশীর্ব্বাদ স্বরূপ গ্রন্থগুলি পাইয়া নিজেকে কৃতার্থ বোধ করিতেছি।

বাবা! আপনি শাস্ত্র মূর্ত্তি বলিলে যথার্থই বলা হয় মনে করি। এত শাস্ত্র আপনি পড়িয়াছেন,—ভাবিতে গেলে বিস্মিত না হইয়া

উপায় নাই। ডাঃ মহানামজীর সঙ্গে এ বিষয়ে কত কথাই কিছু দিন পূর্ব্বে হইয়াছিল। বাবা! আজ একটি প্রার্থনা নিয়ে শ্রীচরণ সমীপে উপনীত হইতেছি—এ শুধু আমার একার প্রার্থনা নহে,—স্বধর্ম্মনিষ্ঠ হিন্দু মাত্রের এই প্রার্থনা।

আপনি ছাড়া এমন কাউকে দেখিতেছি না যাঁর নিকট এই প্রার্থনা করা চলে। একদা পণ্ডিতপ্রবর পঞ্চানন তর্করত্নের কৃপায় শাস্ত্রের অধিকাংশ গ্রন্থই বঙ্গ ভাষায় অনূদিত হইয়া প্রকাশিত হইয়াছিল। কিন্তু বর্ত্তমানে সে সমস্ত গ্রন্থ আর পাওয়া যায় না। অষ্টাদশ পুরাণের একখানাও ছাপা নাই, বিংশ সংহিতার একখানাও ছাপা নাই, কত নাম করিব? সবই আপনি অবগত আছেন।

বাজারে সম্পূর্ণ ভাগবত নাই, ইহা বাঙ্গালী জাতীয় জীবনের পক্ষে কলঙ্ক নয় কি? এই কলঙ্ক কালিমা দূর করিবার মতন শক্তিমান পুরুষ ত আর দেখিতে পাই না। আপনার কৃপাদৃষ্টি এদিকে পতিত হইলে আবার সমস্ত শাস্ত্রগ্রন্থ বঙ্গ ভাষায় অনূদিত হইয়া প্রকাশিত হইতে পারে।

বিষ্ণুপুরাণের ন্যায় গ্রন্থ বহু দিন যাবৎ অপ্রাপ্য, এর চাইতে দুঃখের বিষয় আর কি হইতে পারে? আপাততঃ ভাগবত এবং বিষ্ণুপুরাণ যাতে অনতিবিলম্বে ছাপা আরম্ভ হয়, আপনি তদ্রূপ আদেশ দানে, বাংলার শাস্ত্রজিজ্ঞাসু নরনারীকে কৃপাশীর্ব্বাদে কৃতার্থ করুন, এই প্রার্থনা আপনার শ্রীচরণকমলে জ্ঞাপন করিতেছি। বাংলা অনুবাদ এবং সেই সঙ্গে উভয় গ্রন্থেরই শ্রীধর স্বামীর টীকা সঙ্গে থাকিলে ভাল হয়। আরো একটি বিষয় লক্ষ্য রাখিতে হইবে—গ্রন্থের মূল্য যাতে সাধারণের ক্রয়ক্ষমতার বাহিরে না যায়। দেশের সমস্ত পণ্ডিতসমাজ আজ আপনার কৃপাপ্রার্থী—কাজেই,

আপনার আদেশ পাইলে তাঁহারা অবশ্যই এই কার্য্যে উৎসাহিত হইবেন এবং ব্রতী হইবেন, এ বিষয়ে আমার আর কোন সন্দেহই নাই।

ভাগবত মূল সহ অনুবাদ যত শীঘ্র সম্ভব প্রকাশিত হওয়া চাই। শ্রীধর স্বামীর টীকা দেওয়া সম্ভব না হইলে অন্ততঃ অনুবাদ সহ মূলই আগে বাহির হউক। বিষ্ণুপুরাণ সম্বন্ধেও এই কথাই।

এ সম্বন্ধে আপনার কৃপাদেশ শীঘ্রই অবগত হইব এই প্রতীক্ষায় রহিলাম। আমার ন্যায় ক্ষুদ্র জীবের পক্ষে যদি এ সম্বন্ধে কিছু করিবার থাকে আদেশ দানে কৃতার্থ করিবেন।

বাবা! আবার বলিতেছি আপনি শাস্ত্রমূর্ত্তি, কাজেই শাস্ত্রপ্রকাশ আপনার দ্বারাই সম্ভব, তাই আমার এই প্রার্থনা যথাস্থানে করিয়াছি বলিয়া দৃঢ় বিশ্বাস।

এই পত্রবাহক শ্রীযুক্ত শান্তি কুমার বন্দ্যোপাধ্যায় মহাশয়ের হাতেই আপনার আশীর্ব্বাদ গ্রন্থগুলি পাইলাম। যিনি এই মহাদান হাতে করিয়া নিয়া আসিয়াছেন তিনিও আমাদের নমস্য। কারণ তা না হইলে তাঁহার হাত দিয়া এতবড় দান আমার কাছে আসিবে কেন?

বাবা! শ্রীগুরুর প্রতি ভক্তি বিশ্বাস ত হইল না, আপনার কৃপাতেই তাহা হওয়া সম্ভব। অতএব বিনীত প্রার্থনা দয়া করুন।

আপনি সবই জানেন বলিয়া আর কি বুঝাইব। দয়া করিয়া এই অধমের যাতে শ্রীগুরু শ্রীভগবানে ভক্তি বিশ্বাস হয় তাহা করিবেন। এই প্রার্থনা নিবেদন করিয়া মহাষ্টমীর এই পুণ্যদিনে আমার শত-সহস্র দণ্ডবৎ প্রণতি জ্ঞাপন করিতেছি। ইতি—

প্রণতঃ

**ব্রহ্মচারী শিশির কুমার**

**শ্রীশ্রীসীতারামদাস ওঙ্কারনাথ জীউর শিষ্য ও অনুরক্ত-গণের প্রতি লিখিত পত্র :—**

ওঁ

চটকপর্ব্বত
শ্রীক্ষেত্র
প্রেমকুঞ্জ

শ্রীভগবদ্‌বিগ্রহেষু,

বাপ্ সকল তোরা প্রেমময়ের প্রীতি জান্‌বি। ৩।৪ বৎসর পূর্ব্বে মৌনকালে বিষ্ণুপুরাণখানি পুনর্মুদ্রণ করবার জন্য শ্রীজীব দাদার কাছে শ্রীধর স্বামীর টীকার সহিত পাঠাই। তিনি দেখে দিবেন লেখেন, অদ্যাপি কোন বিশেষ সাড়া পাইনি। পুনরায় তর্করত্ন মহাশয়ের বঙ্গানুবাদ বিষ্ণুপুরাণ প্রকাশের জন্য অনুমতি চাওয়া হয়,—দিয়েছেন।

যাক্, শ্রীমান্ শিশির কুমার ব্রহ্মচারীর এক পত্র পেলাম, তিনি শাস্ত্র রক্ষার জন্য প্রার্থনা করেছেন।

তাঁর প্রার্থনায় অন্তর্য্যামী এভাবে সাড়া দিলেন, যেমন গীতা প্রেস থেকে 'মহাভারত' নামক একখানি মাসিক পত্র কয়েক বৎসর যাবৎ বেরুচ্ছে। (মূল এবং ভাষা টীকা সহ) মহাভারত, হরিবংশ, জৈমিনী ভারত রামায়ণ বেরিয়ে গেছে।

গত বৎসর হনুমান বাবাকে উপপুরাণগুলি বের করবার কথা লিখি—তিনি কোন উত্তর দেননি।

গীতা প্রেসের 'মহাভারতের' মত আমাদের একখানি মাসিক পত্র 'সনাতনশাস্ত্র' 'আর্য্যশাস্ত্র' বা "শাস্ত্রভগবান্" যে কোন নামে

একখানি মাসিক পত্র বের করা হোক্। প্রথমে রামায়ণ, পরে মহাভারত হরিবংশ এইভাবে ক্রমে বেরুতে থাকুক। আমরা বঙ্গানুবাদ প্রায় সমস্ত তর্করত্ন বাবার পাব। মহাভারতের অনুবাদ কালী সিংহ বা বর্দ্ধমান রাজবাটীর নিলে চল্‌বে, যদি ঠাকুরের ইচ্ছা হয় তো রামায়ণ ও বিষ্ণুপুরাণের অনুবাদ এর দ্বারা করিয়ে নিতে পারেন।

শ্রীনবদ্বীপের ঠাকুর, শ্রীশ্রীকুমার বাবা, শ্রীসদানন্দ বাবা, শ্রীতারক বাবা, শ্রীবসন্ত বাবা, শ্রীনলিনী রঞ্জন সেন বাবা, শ্রীচিন্ময়ানন্দ বাবা, শ্রীতুষারকান্তি বাবা, শ্রীতরুণকান্তি বাবা, শ্রীআনন্দবাজার-সম্পাদক বাবা, শ্রীযতীন্দ্রবিমল বাবা, শ্রীসুনীতি বাবা, শ্রীগৌরানাথ শাস্ত্রী বাবা, শ্রীশ্রীজীব দাদা, শ্রীকান্তি দাদা, শ্রীমহানামব্রত ব্রহ্মচারী বাবা, শ্রীকালিপদ তর্কাচার্য্য বাবা, শ্রীচারুকৃষ্ণ দর্শনাচার্য্য বাবা, কাঁথি সংস্কৃত কলেজের পণ্ডিত বাবারা, শ্রীঅনন্ত তর্কতীর্থ বাবা, শ্রীশিশির বাবা, শ্রীদ্বিজপদ গোস্বামী বাবা, শ্রীপ্রাণকিশোর গোস্বামী বাবা, শ্রীউদ্বোধন-সম্পাদক বাবা, শ্রীউজ্জীবন-সম্পাদক বাবা, শ্রীঅরুণ দত্ত বাবা ( প্রবর্ত্তক সঙ্ঘ ), শ্রীরঞ্জিৎ বাবা, শ্রীবিরল 'বাবা, শ্রীবিজয় বাবা, শ্রীগোপেন্দু ভূষণ সাংখ্যতীর্থ দাদা ( নবদ্বীপ ), শ্রীমদ্ অসীমানন্দ ( শ্রীশ্রীবিজয়কৃষ্ণ আশ্রম ), শ্রীলালমোহন বাবা, শ্রীভারত সেবাসঙ্ঘ-সম্পাদক বাবা, শ্রীনারায়ণচন্দ্র স্মৃতিতীর্থ বাবা, শ্রীহরিদাস সিদ্ধান্তবাগীশ বাবা, শ্রীহরিচরণ স্মৃর্তিতীর্থ বাবা, শ্রীবঙ্কিমচন্দ্র সেন বাবা, হনুমান প্রসাদ বাবা ( গীতাপ্রেস ), শ্রীচিমনলাল বাবা, শ্রীগোপীনাথ ভট্টাচার্য্য বাবা, শ্রীসত্যেন বাবা, শ্রীরমাপ্রসাদ বাবা, শ্রীফণীন্দ্র বাবা, ( ভারতবর্ষ ), শ্রীবসুমতী-সম্পাদক বাবা, এ ভিন্ন আর যে সব

ধর্মপ্রাণ শাস্ত্রবিশ্বাসী বাবারা আছেন—আমরা ক'জনকে চিনি বা জানি—সম্ভব মত তাঁদের কাছে তোদের কথা নিবেদন কর্‌বি, একটি সভার আহ্বান করতঃ এ সম্বন্ধে আলোচনা কর্‌বি। শ্রীআনন্দময়ী মা ও শ্রীমোহন বাবাকে জানিয়ে তাঁদের আশীর্ব্বাদ নিবি।

তারপর যদি সকলের অভিমত হয় তাহলে বিধান বাবাকে জানাবি। আমরা জানি বিধান বাবা দেবভাষা (সংস্কৃতকে) বড় ভালবাসেন। আমাদের যা কিছু সব সংস্কৃত ভাষায়—আমাদের ইহলোক পরলোক কিভাবে জয় করা যাবে, কিভাবে চল্‌লে মানুষ প্রকৃত মানুষ হবে, মানুষ দেবত্ব লাভ কর্‌বে, ঈশ্বরত্ব লাভে সমর্থ হবে, ব্রহ্মত্ব লাভ কর্‌তে পারবে সে সমস্ত শাস্ত্রে এমন ভাবে লিপিবদ্ধ করা আছে যে কেহ তার অনুষ্ঠানের দ্বারা কৃতার্থ হতে পারেন। ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য শূদ্র সঙ্কীর্ণবর্ণ সকলের পথের কথা শাস্ত্র সুন্দরভাবে বলেছেন। শুধু অনুষ্ঠানের অভাবে সকলে যন্ত্রণা পাচ্ছেন। "শাস্ত্রের কথা" উপন্যাস উপকথা নয়,—সম্পূর্ণ সত্য, মহাসত্য—এ কথা আমরা উচ্চকণ্ঠে বল্‌বো; শুধু বলবো না, প্রত্যক্ষ করিয়ে দিব যদি ভগবানের ইচ্ছা হয়।

আমরা আর্য্য, বেদাদি শাস্ত্র আমাদের প্রাণ, এখনো শিরায় শিরায় সেই আর্যঋষিগণের শোণিতস্রোত প্রবাহিত হচ্ছে। "শাস্ত্র স্বয়ং ভগবান্।" আমরা কার্য্য আরম্ভ করিলে অবশ্যই তাঁর কৃপা লাভ করবো, আমাদের পূর্ব্বপুরুষ ঋষিগণের পুণ্য আশিস্‌ধারা আমাদের মাথায় অজস্রধারে বর্ষিত হবে।

কোন সম্প্রদায় বিশেষ বা ব্যক্তি বিশেষের গণ্ডীর মধ্যে এ শাস্ত্রপ্রচার সীমাবদ্ধ করা হইবে না—বাংলা ভাষা অভিজ্ঞ ভারতবাসী-মাত্রই এর অনুমোদক ও রক্ষক হবেন।

যদি এ প্রস্তাব সর্ব্বসম্মতিক্রমে গৃহীত হয় তাহলে সমস্ত কাগজ-গুলিতে বিজ্ঞাপন দেওয়া হবে, নিবেদন আর্য্যশাস্ত্র রক্ষার জন্য শাস্ত্র ভগবান বা সনাতন শাস্ত্র (যে নাম অভিমত হবে সেই নামে) একখানি মাসিক পত্র বের করা হবে।

বাৎসরিক চাঁদার পরিমাণ ১৫৲ টাকা। যিনি গ্রাহক হতে চান তিনি নাম ঠিকানা পাঠাবেন। মাত্র লেখার দিক্‌দর্শন করলাম, যেমন সঙ্গত হয় লিখ্‌বি; লাভের কোন কথা থাকবে না, মাত্র মুদ্রণের খরচই মূল্যরূপে নির্দ্দিষ্ট করা হবে।

বহুদিন পূর্ব্বের কথা—একদিন ভাটপাড়ায় তর্করত্ন মহাশয়ের কাছে গেছি বোধ হয় ১৩২৯ সালে পূজার পর হবে। তিনি জিজ্ঞাসা করেন—কি পড়? বলি ভাগবত। তিনি বলেন, ভাগবত ভাল গ্রন্থ, কিন্তু **ব্রাহ্মণের কর্ত্তব্য শাস্ত্ররক্ষা**। তিনি শাস্ত্র বড় ভাল-বাসিতেন। আমরা জ্ঞানোদয়ের পর হতে তাঁকে বড় শ্রদ্ধা করতাম, তিনি বড় ভালবাসিতেন। তবে এইটুকু মনে রাখ্‌তে হবে— **এর লক্ষ্য শাস্ত্ররক্ষা, শাস্ত্র বিক্রয় করে অর্থসংগ্রহ নয়।**

তিলকটীকাসহ রামায়ণ, নীলকণ্ঠ টীকাসহ মহাভারত, শ্রীধর স্বামীর টীকাসহ ভাগবত, বিষ্ণুপুরাণ, নীলকণ্ঠের টীকা সহ দেবী-ভাগবত বের করতে হবে।

ওঁ

ওঁ

৺৭শ্রীশ্রীজগন্নাথায় নমঃ

শ্রীনীলাচল আশ্রম
চটকপর্ব্বত
৺পুরীধাম

# নিবেদন

নমস্তুভ্যং ভগবতে বিশুদ্ধজ্ঞানমূর্ত্তয়ে।
আত্মারামায় রামায় সীতারামায় বেধসে॥

শাস্ত্র ব্রহ্মা শাস্ত্র বিষ্ণু শাস্ত্র মহেশ্বর।
শাস্ত্রই পরম ব্রহ্ম শাস্ত্র চরাচর॥

আমাদের পরমশ্রদ্ধাস্পদ সুদর্শন-সম্পাদক শ্রীমৎ শিশির কুমার ব্রহ্মচারী দাদা বঙ্গানুবাদসহ উনবিংশসংহিতা, শ্রীমদ্ভাগবত, শ্রীবিষ্ণুপুরাণ প্রভৃতি আর্য্যশাস্ত্রগুলি পুনর্মুদ্রণের দ্বারা রক্ষা করবার জন্য বাবাকে জানান। সেই প্রার্থনায় বাবা তাঁর অন্তঃপ্রেরণার কথা নিম্নোক্তভাবে জানিয়েছেন—

"তোরা সবাই মিলে 'আর্য্যশাস্ত্র' নামক একখানি মাসিক পত্র বের কর তাতে মাসে মাসে বঙ্গানুবাদ সহ শ্রীমনুসংহিতা, শ্রীঅত্রিসংহিতা, শ্রীবিষ্ণুসংহিতা, শ্রীহারীত, শ্রীযাজ্ঞবল্ক্য, শ্রীউশন, শ্রীঅঙ্গিরা, শ্রীযম, শ্রীআপস্তম্ব, শ্রীসম্বর্ত্ত, শ্রীকাত্যায়ন, শ্রীবৃহস্পতি, শ্রীপরাশর, শ্রীব্যাস, শ্রীশঙ্খ, শ্রীলিখিত, শ্রীদক্ষ, শ্রীগৌতম, শ্রীশাতাতপ, শ্রীবশিষ্ঠ প্রভৃতি সংহিতাগুলি; শ্রীবাল্মীকি রামায়ণ, শ্রীমদ্ভাগবত, শ্রীবিষ্ণুপুরাণ, শ্রীমহাভারত, ব্রাহ্ম, পাদ্ম, বৈষ্ণব, শৈব, ভাগবত, নারদীয়, মার্কণ্ডেয়, আগ্নেয়, ভবিষ্য, ব্রহ্মবৈবর্ত্ত, লৈঙ্গ, বারাহ, স্কান্দ, বামন, কৌর্ম্ম, মাৎস্য, গারুড়, ব্রহ্মাণ্ড, প্রভৃতি

মহাপুরাণ, এবং আদি, নৃসিংহ, বায়ু, শিব, ধর্ম্ম, দুর্বাসা, নারদ, নন্দিকেশ্বর, উশন, কপিল, বরুণ, শাম্ব, কালিকা, মাহেশ্বর, পদ্ম, দেব, মহেশ্বর, মরীচি ও ভাস্কর আদি উপপুরাণ, নারদপাঞ্চরাত্র, ব্রহ্মসংহিতা, বৃহদ্‌ব্রহ্মসংহিতা, গর্গসংহিতা প্রভৃতি সংহিতা সকল, তন্ত্রসার, মহানির্বাণতন্ত্র, গৌতমীয়, নীল, তোড়ল, গায়ত্রী, মাতৃকাভেদ, কামধেনু, বৃহন্নীল, কামাখ্যা, কঙ্কালমালিনী, নির্বাণ, ফেৎকারিণী, মন্ত্রকোষ, কুলার্ণব, রাধা উড্ডীশ, ক্রিয়োড্ডীশ, গুপ্তসাধন নিরুত্তর, জ্ঞানসঙ্কলিনী, গন্ধর্ব প্রভৃতি তন্ত্রসমূহ এবং সংস্কৃত কলেজে ও অন্যান্য পাঠাগারে অমুদ্রিত পুঁথি অন্যান্য বৈষ্ণবগ্রন্থ সমুদয় ক্রমশঃ বের করতে আরম্ভ কর্।"

আমরা ভ্রাতৃগণ সহ মাত্র আর্য্যশাস্ত্রের মুদ্রণাদি ব্যয় নিয়ে তাঁর আদেশ পালনে উদ্‌যুক্ত হয়েছি। আর্য্যশাস্ত্রের বার্ষিকমূল্য সডাক—১৫ টাকা। গ্রাহক সংখ্যা অধিক হ'লে আমরা মূল্য এর চেয়ে কম করতে পারব মনে করি। যাঁরা শাস্ত্রভগবান ও বাবাকে ভালবাসেন তাঁরা অগ্রহায়ণ মাসের মধ্যেই শ্রীদীনবন্ধু ঘোষ, 'দেবযান' মগরা, হুগলী, পশ্চিমবঙ্গ—এইস্থানে নাম ঠিকানা প্রেরণ করত গ্রাহকশ্রেণীভুক্ত হতে পারেন।

শ্রীভগবানের ইচ্ছা হলে আগামী দোলপূর্ণিমা হতেই শাস্ত্র প্রকাশ আরম্ভ হবে।

অনন্তশ্রীবিমণ্ডিত সীতারামদাস ওঁকারনাথ মহারাজ-

শ্রীচরণাশ্রিত

কিংকর শুদ্ধানন্দ কিংকর সচ্চিদানন্দ

কিকর ধ্যানানন্দ কিংকর সেবানন্দ

কিংকর প্রণবানন্দ

তারপর আর্য্যশাস্ত্রের প্রকাশ উপলক্ষে ৭ই জানুয়ারী ১৯৬২ কলকাতার 'মার্ব্বেল প্যালেসে' এক মহতী সভার অধিবেশন হয়। ঐ সভায় আর্য্যশাস্ত্র পত্রের সঞ্চালক যে বিবৃতিটি পাঠ করেন সেটিও বোধ হয় এই প্রসঙ্গে উদ্ধৃত করা প্রয়োজন। জয়গুরু, ২৬শে পৌষ ১৩৬৮ থেকে সেই ভাষণটি এখানে উদাহৃত হ'ল :—

ওঁ

বিশালবিশ্বস্য বিধানবীজং
বরং বরেণ্যং বিধি-বিষ্ণু-সর্ব্বৈঃ।
বসুন্ধরা-বারি-বিমান-বহ্নি-
বায়ু-স্বরূপং প্রণবং বিবন্দে॥
গুরুর্ব্রহ্মা গুরুর্বিষ্ণু গুরুর্দ্দেবো মহেশ্বরঃ।
গুরুরেব পরংব্রহ্ম তস্মৈ শ্রীগুরবে নমঃ॥

শাস্ত্রভগবান্ আত্মপ্রকাশ করবার জন্য কিভাবে লীলা করেছেন সভাস্থ সজ্জনগণের সম্মুখে সর্ব্বাগ্রে সে কথা নিবেদন করবো। পূজ্যপাদ বাবা ১৩৪৪ সালের বৈশাখ মাসে ৺পুরীধামে শ্রীজগন্নাথ দেব কর্তৃক আদিষ্ট হয়ে তারকব্রহ্ম নাম প্রচারে বিশেষভাবে আত্ম-নিয়োগ করেন। বাংলা, বিহার, উড়িষ্যা, মধ্যপ্রদেশ, বোম্বাই প্রভৃতি স্থানে শ্রীনাম প্রচার করতেন এবং মাঘমাসে মৌন নিয়ে তিন মাস পাঁচ মাস দশ মাস পনেরো মাস সর্ব্বসঙ্গ ত্যাগ করে থাকতেন—তৎকালে তাঁকে উপলক্ষ্য করে শাস্ত্রভগবান্ বহু লীলা করেছেন। মৌনভঙ্গে আবার নাম প্রচার করতেন।

গত বৎসর চৈত্র মাসে তিনি কার্সিয়াংএ মৌন গ্রহণ করেন। আষাঢ় মাসে মৌন অবস্থায় বালিতে আসেন। তৎকালে আমাদের

লিখে জানান যে "নামপ্রচারের প্রেরণা আর নাই—'এর' (অর্থাৎ তাঁর ) কাজ শেষ হল।"

এর আগেই মন্ত্র দান কে কে করবেন তাঁদের তপস্যা করিয়ে মন্ত্রগ্রাম দান করত মন্ত্রদানের অনুমতি দিয়েছিলেন—সেদিন ছয়টি অনন্তকালোদ্দিষ্ট অখণ্ড মহামন্ত্র সঙ্কীর্ত্তন আরো ৩।৪টি অনির্দ্দিষ্ট কালের জন্য অখণ্ড নাম কীর্ত্তন সংবাদ পত্র প্রভৃতি সমস্ত কাজ আমাদের বুঝিয়ে দিয়ে মৌনাবস্থায় ৺পুরীধামে যান, রথযাত্রার পর সর্ব্বসঙ্গ ত্যাগ করেন, গুরুপূর্ণিমায় দর্শনের জন্য প্রার্থনা করায় কয়েক দিন দর্শন দেন।

তারপর সর্ব্বসঙ্গ ত্যাগ করে যেমন চিরদিন লোকচক্ষুর অন্তরালে অবস্থান করতেন সেইরূপ থাকেন—তৎকালে আমাদের ত্যাগী দাদারাও প্রায় দেখা পান না—আড়াল থেকেই সেবা করেন।

এইভাবে অবস্থান করার সময় তাঁর সাধনার এক উচ্চস্তর উপস্থিত হয়। তাতে ভস্মমাখা তিলক করা পূজা প্রণাম আদি কিছুই করবার সামর্থ্য থাকে না ; ঠাকুর তাঁর সব নিয়ে নেন, বিরক্ত দাদারা পত্র দেন পূজার সময় কেউ আসবেন না—বাবার দর্শন পাবার কোন আশা নাই। আমরা অনেকে পূজায় গিয়ে দর্শন করবার আশা পোষণ কর্‌ছিলাম—সে সংবাদে নিরাশ হয়ে পড়ি। এই সময় পরমাগুরুদেবী, পরমগুরুদেবের অগ্রজা, কন্যা প্রভৃতি তাঁর নিকট যান—পরমাগুরু-দেবীকে প্রতিনিধির দ্বারা পূজা প্রণাম করান এবং বাহিরে কিছুক্ষণ থাকতে লাগলেন। আমরা শুনলাম তিনি দর্শন দিচ্ছেন, আমাদের সংবাদ দিতে বলেছেন। আমরা আনন্দিত চিত্তে বহু গুরুভ্রাতাভগ্নী পূজার সময় তথায় উপস্থিত হয়ে তাঁর দর্শন লাভে কৃতার্থ হই।

এই সময় শ্রীমৎ শিশিরকুমার ব্রহ্মচারী দাদা শাস্ত্ররক্ষার জন্য তাঁকে একখানি পত্র দেন এবং ব্রহ্মচারীদাদার প্রার্থনায় তিনি কি অন্তঃপ্রেরণা পান আমাদের জানান—সে পত্র দুখানি আমরা প্রকাশ করেছি।

কোজাগরী পূর্ণিমার দিন বেলা অনুমান ১১।১১॥ আমরা সকলে শ্রীশঙ্করমঠে ছিলাম—বাবা ব্রহ্মচারী দাদার পত্র, তাঁর পত্র পড়্বার জন্য দেন—আমরা পড়ি শুনি, তিনি কে কে সম্পাদক, সহকারী সম্পাদক, কোষাধীশ, সংরক্ষক হবেন তাও লিখে দিয়েছিলেন, এবং পরাপর গুরুদেব-পুত্র ১০১৲ টাকা, পরমাগুরুদেবী ১০১৲ টাকা, গ্রন্থকোষ হতে ১০০১৲ টাকা এইভাবে শাস্ত্র প্রচারের সাহায্যের জন্য টাকার কথাও লিখে দেন। সেই সংবাদ শ্রবণ মাত্র কিছুক্ষণের মধ্যে আমরা অনুমান ১২৫০০ কি ১৩০০০ হাজার টাকা শাস্ত্রপ্রচারকল্পে দাদাদের কাছে পাই—অবশ্য তাঁরা স্বেচ্ছায় স্বীকৃতি দেন।

পরে ভাটপাড়ার শ্রীজীব দাদাকে, কলিকাতার তর্কাচার্য্য দাদা ও নবদ্বীপে শ্রীযুক্ত কেদার পণ্ডিতমশাইকে টেলিগ্রাম করা হয়। ক্রমে তাঁরা উপস্থিত হন, শাস্ত্রপ্রচার সম্বন্ধে স্থির হয়। পুনরায় আমাদের ত্যাগী দাদাদের নামে এক "নিবেদন" বের হয়—পর পর কি ভাবে শাস্ত্র প্রকাশ হবে তাতে লিপিবদ্ধ করিয়ে দেন।

তাঁরই আদেশে আমরা আপনাদের সব কথা নিবেদন করি এবং আজ আপনাদের আশীর্ব্বাদ গ্রহণের জন্য এই সভা আহ্বান করা হয়েছে। আপনারা আশীর্ব্বাদ করুন যেন তাঁর আদেশে মত শাস্ত্রপ্রচারে সমর্থ হই।

এ সম্বন্ধে আমাদের কোন অভিজ্ঞতা নাই। আপনাদের নিকট বাবার প্রেরণার অনুকূল পরামর্শ প্রার্থনা করছি—কি করলে

বাবার আদেশে আমরা শাস্ত্রপ্রচারে সমর্থ হব তাও আপনারা বলে দিন।

* * *

যথাসময়ে আর্য্যশাস্ত্র আত্মপ্রকাশ শুরু করলেন। প্রথমে মনু-সংহিতার কিয়দংশ, তারপর ক্রমশঃ অন্যান্য সংহিতা, বর্ত্তমানে বাল্মীকি-রামায়ণের প্রকাশ ধারাবাহিকভাবে নিয়মিত মাসে মাসে চলছে। মূল সংস্কৃত বাঙ্লা অক্ষরে, ও তার নিচে বঙ্গানুবাদ—এই ধারা অনুসৃত হচ্ছে।

এই মৌনের আর একটি স্মরণীয় ঘটনা—এটি "আর্য্যশাস্ত্রের" অবতরণের পূর্ব্ববর্তী ব্যাপার—ঠাকুরটির অবস্থান্তর প্রাপ্তি। তার ফলে তাঁর ভস্ম মাখা, তিলক করা, পূজা প্রণাম আদি কিছু করার সামর্থ্য রইল না। ভস্মের দিকে হাত বাডাতে গেলেই, তিলক করা বা প্রণামের উদ্যোগ করতে গেলেই সমাধিস্থ হয়ে পড়েন। পূজো করার ক্ষমতা তো বহু পূর্ব্বেই অন্তর্হিত হয়েছিল; মন্ত্র উচ্চারণ করতে গেলেই ওঙ্কারে লয় হ'ত। সমাহিত হয়ে পডতেন; তবু এতকাল ঠাকুর দেবতাকে পুষ্প চন্দন দেবার রীতিটী রক্ষা করে আসছিলেন, এবার তা-ও গেল, সে ক্ষমতাও নিঃশেষ হ'ল। আপাতদৃষ্টিতে মনে হ'তে পারে তিনি সাধনার এক উচ্চতর স্তরে উন্নীত হলেন। কিন্তু এহো বাহ্য। এতকাল যে তিনি ভস্মলেপন, তিলক রচনা, পূজা প্রণাম প্রভৃতি রক্ষা করতে পেরেছিলেন সেটিই আশ্চর্য্য। আজ যে এ সব অন্তর্হিত হ'ল তাতে বিস্ময়ের হেতু নেই। অবশ্য এই সবের অন্তর্ধানের-ও প্রয়োজন ছিল। যে প্রয়োজনে এতদিন এগুলি বলবৎ ছিল সেই প্রয়োজনেই এদের অন্তর্ধান হ'ল। এই অবস্থা যে আসে সেটি প্রত্যক্ষ করাতে হবে

তো! কিন্তু তার আগে এগুলির আচরণের শিক্ষাও দিতে হবে—উভয় ক্ষেত্রেই তাঁর 'আপনি আচরি ধর্ম্ম' নীতি পালন করা চাই। উদ্দেশ্য উভয় ক্ষেত্রেই এক: লোকশিক্ষা; মুখের কথায় নয়, দীর্ঘদিনে আচরণের দ্বারা শিক্ষা দান। আগে অনুষ্ঠান, তারপর অনুষ্ঠানের অতীত হওয়া: অনুষ্ঠানের বর্জ্জন নয়, অনুষ্ঠানের স্বতঃই স্খলন, অনুষ্ঠানের বিদায় গ্রহণ; অনুষ্ঠান পালনের দ্বারাই অনুষ্ঠানকে অতিক্রম করা যায়—এই নীতিটি উপযুক্ত ভাবে শিক্ষা দেওয়ার জন্য তাঁর এই বিভিন্ন লীলাবিলাস। আজ যে লীলার ভূমিকায় পরিবর্তন এর কারণ তাঁর অনুষ্ঠান পালনের অভিনয়ের উদ্দেশ্য এতদিনে সংসিদ্ধ হয়েছে। এই সব নীতির প্রতি আনুগত্য ও নিষ্ঠা তাঁর লক্ষাধিক সন্তানের বদ্ধমূল সংস্কারে পরিণত হয়েছে, তাদের মধ্য দিয়ে এখন লোকশিক্ষার কাজ চলবে; তাই তাঁকে আর এ সবের দৃষ্টান্তস্থল হতে হবে না। এবার তাঁকে উচ্চস্তরের ভূমিকায় অভিনয় করতে হবে, অনুষ্ঠান পালনের সার্থকতা প্রদর্শনের প্রয়োজনে, সাধনার ঊর্দ্ধগতির আদর্শ সংস্থাপনের জন্য। তাই লীলাময়ের লীলার এবংবিধ পরিবর্ত্তন।

পুরীর এবারের মৌনের অন্যতম অতি আকর্ষণীয় লীলা ছিল বিশিষ্ট ও উচ্চকোটির কয়েকটি সাধক সাধিকার সঙ্গে ঠাকুরটির মিলন। অন্ততঃ দুজন ধর্ম্মগুরুর সঙ্গে তাঁর মিলনের মাধুরিমা প্রত্যক্ষদর্শীদের ভাণ্ডারে সযত্নে রক্ষিত থাকবে। তাঁদের একজন হলেন পরম পূজ্যপাদ শ্রীশ্রীঅসীমানন্দ সরস্বতী ও অন্যজন পরম শ্রদ্ধেয়া শ্রীশ্রীদয়া মাতা।

পুরুলিয়া শ্রীশ্রীবিজয়কৃষ্ণ আশ্রমের শ্রীমদ্ অসীমানন্দ দেব

৪।১১।৬১ তারিখে পত্রযোগে ঠাকুরটিকে পদব্রজে শ্রীক্ষেত্রের উদ্দেশ্যে যাত্রার সংবাদ দেন। পত্রে তিনি লেখেন :—

ওঁ গুরু

শ্রীচরণেষু,

নীলাচল পথে শুভ যাত্রায় আশিস্ পাইনু তব,
স্নেহ প্রীতি ভরা করুণার ধারা রচিল মহোৎসব।
বাহিরিনু পথে শ্রীনাম সহিতে পথের ধূলায় লুটি,
তোমার স্নেহের মধুর মাধুরী হৃদয়ে উঠেছে ফুটি।
করিও আশিস যেতে পারি যেন লুটিয়া পথের ধূলে,
নীলাচল নাথ কৃপা করে যেন ঠাঁই দেন পদমূলে।

স্নেহার্থী—অসীমানন্দ

২৪।৭।৬৮ তারিখে ঠাকুর এই উত্তর প্রেরণ করেন,

বিজয়কৃষ্ণের বিজয় ভেরী ধ্বনিত করিয়া সঘনে,
কলির কলুষ নাশিতে নাশিতে এস এস সখে সগণে।
দুরন্ত কলিরে করিতে শান্ত নাম রূপে ভগবান,
করিছেন লীলা, যন্ত্র আমরা, জেনেছি হে মতিমান্।
যন্ত্রী যে ভাবে বাজান তাঁহার এ সব জীর্ণ যন্ত্র,
বাজিবে সেভাবে এগুলি তাঁহার পরম পাবন মন্ত্র।

—ওঙ্কার

এই পত্রোত্তরের পর পক্ষাধিক কাল অতীত হ'ল। হঠাৎ একদিন সাড়ে এগারোটায়—সে দিন ১৫ই অগ্রহায়ণ ১৩৬৮—নীলাচল আশ্রমের অদূরে নামের শব্দ শোনা যেতেই সেবকগণ

কৌতূহলী হয়ে বেরিয়েই দেখেন শ্রীমদ্ অসীমানন্দ দেব বহু ভক্ত শিষ্য সহ আশ্রমের অভিমুখে এগিয়ে আসছেন। ঠাকুরের কাছে এই শুভ সংবাদ প্রেরিত হল। সঙ্গে এঙ্গে ঠাকুর বাইরে এসে দাঁড়ালেন। উভয়ের দেখা হতেই অসীমানন্দজী প্রণাম করতে উদ্যত হ'ন, কিন্তু ঠাকুরটি তাঁকে সে সুযোগ না দিয়ে আলিঙ্গনে আবদ্ধ করেন। এই মহামিলনের পরম পবিত্র দৃশ্য দেখে উপস্থিত ভক্তগণের আনন্দের পরিসীমা রইল না।

শ্রীমদ্ অসীমানন্দ মহাত্মা শ্রীশ্রীবিজয়কৃষ্ণের প্রশিষ্য, কিরণচাঁদ দরবেশজীর শিষ্য। ঠাকুর তাঁর সন্তানদের সমাগত সকল ভক্তের চরণ ধৌত করতে নির্দেশ দিলেন। অসীমানন্দজীর শ্রীচরণ ধৌত করার পর ভাবস্থ অবস্থায় তাঁকে ঠাকুরের প্রেমকুঞ্জে নিয়ে যাওয়া হ'ল। তিনি প্রকৃতিস্থ হ'লে ঠাকুর তাঁকে ও তাঁর ভক্তদের জল খাওয়াতে ইঙ্গিত করলেন। তাঁদের জল খাওয়ার পর বাবা "আজ এখানে প্রসাদ পাও, এর ইচ্ছা।" বাবা আগেই তাঁর সেবকদের নির্দেশ দিয়েছিলেন, "এর ইচ্ছা তাঁরা প্রথম দিন এখানে প্রসাদ পায়।"

প্রসাদ গ্রহণের পর মাননীয় অতিথিরা স্বস্থানে প্রস্থান করলেন। পরের দিন বাবা আশ্রম-সেবক শুদ্ধানন্দদাকে লিখলেন, "আজ তোরা তাঁদের এখানে নিমন্ত্রণ করে আয়।" আহার্য্যের সূচিও বাবাই প্রণয়ন করলেন—শাক, ভাজা, চচ্চড়ী, ডাল, সুকৃতো, ডালনা, অম্বল, পায়েস, মিষ্টি প্রভৃতি। রাত তিনটে পর্য্যন্ত জেগে তরকারি কেটে রাখা হ'ল। বাবার আদেশ—ভোগ ১২॥টায় দিতে হবে। এদিকে আশ্রমে সকাল ৮টা থেকে ৯টা পর্য্যন্ত পাঠের ব্যবস্থা আছে। সে ব্যবস্থাও বহাল থাকবে। শুদ্ধানন্দজী বললেন, "তা কি সম্ভব হবে

বাবা ?" বাবা লিখলেন, "আমার ঠাকুর কেমন সুন্দর ব্যবস্থা করে নেন তোরা দেখ্ না।"

যথারীতি পাঠ হ'ল। পাঠের পর ঠাকুর নিজে দাঁড়িয়ে থেকে ৬টি উনুন ধরানোর ব্যবস্থা করলেন। তারপর জয় দিয়ে রান্না শুরু হ'ল। দয়া-মা ( কুটাইদি ), শুদ্ধানন্দজী, শ্যামানন্দ, পূর্ণানন্দ পাকে রত হলেন। ঠাকুর অধিকাংশ সময় উপস্থিত থেকে ব্যবস্থাদি পর্য্যবেক্ষণ করতে থাকলেন। রান্না যথাসময়ে শেষ হ'ল। এদিকে সশিষ্য অসীমানন্দজী মহারাজ এসে গেছেন। তাঁদের জল খাওয়ানোর ব্যবস্থা বাবা করতে বললেন। "পাগলের খেয়াল" পাঠ হ'ল। অসীমানন্দজী পাঠ শুনে খুব প্রীত হলেন, বললেন, এর প্রত্যেক প্রবন্ধ তাঁর সম্পাদিত "মন্দির" পত্রিকায় ছাপাবেন। ইত্যবসরে ভোগারতি শুরু হয়েছে, কাঁসর ঘণ্টা শোনা গেল। ঠাকুর পাঠ স্থগিত রাখতে বললেন। শ্রীমদ্ অসীমানন্দ বাবা ও তাঁর সন্তানদের আহার করিয়ে হাত ধোবার ও মুখশুদ্ধির ব্যবস্থা করে বাবা তাঁর সন্তানদের আহার তখনও পর্য্যন্ত হয় নি বিবেচনা করে তাঁদের প্রার্থনায় নিজে প্রসাদ নিতে গেলেন।

সশিষ্য বাবা প্রসাদ গ্রহণের পর আবার মাননীয় অতিথির সঙ্গে মিলিত হলেন। বাবা লিখে প্রশ্ন করলেন, "আর কদিন আছ ?" তিনি জানালেন, "পরশু যাব।" বাবা লিখলেন, "কালও যদি এখানে প্রসাদ পাও ওঙ্কার খুসি হয়।"

১৯শে-ও তাঁরা নিমন্ত্রণ রক্ষা করতে ১১টায় এলেন। সেদিন ভজনের পর "বিশ্বজননী রমণী" ও "ঘোর বিকার" পাঠ হল। ঠাকুর ও স্বামীজীর সঙ্গে কিছু আলোচনা হল। স্বামীজী ফেরার অনুমতি চাইলেন। ঠাকুর তাঁকে এগিয়ে দিতে বেরুলেন। অসীমানন্দজী প্রণাম করতেই ঠাকুর নিজ অঙ্গ থেকে শীতবস্ত্রটি নিয়ে তাঁকে প্রেমভরে

পরিয়ে দিলেন এবং তাঁকে গাঢ় আলিঙ্গনে আবদ্ধ করে জানালেন, "চিঠি দিয়ো।"

পিছু হাঁটতে হাঁটতে অসীমানন্দজী ফিরে যেতে লাগলেন। নির্ম্মম ঠাকুরটিও তাঁর প্রেমকুঞ্জের দিকে এগুলেন।

এই মিলনের অল্প কিছু পূর্ব্ববর্ত্তী দয়ামার সঙ্গে ঠাকুরের মিলন। দয়া-মা সারা বিশ্বের যোগদা আশ্রমের অধ্যক্ষা ও সঙ্ঘমাতা। তিনি আমেরিকা-বাসিনী। ২০শে কার্ত্তিক ১৩৬৮ ( ৬ই নভেম্বর ১৯৬১ ) সন্ধ্যার আধঘণ্টা আগে তিনি বাবাকে দর্শন করতে আসেন; তাঁর সঙ্গে ছিলেন ভারতের সমস্ত আশ্রমের সেক্রেটারী শ্রীবিনয়েন্দ্র নারায়ণ দুবে, মাদার দয়ার সেক্রেটারী মাতা মৃণালিনী, শ্রী এলেন ব্রহ্মচারী ( ইনিও অ্যামেরিক্যান, মৃণালিনী ও দয়ামাতার মতই ), শ্রীউবে যোঙ্ক ( জার্ম্মান ছাত্র ), পুরী যোগদা আশ্রমের শ্রীহরিহরানন্দজী এবং শঙ্করাচার্য্য মঠের ব্রহ্মচারী শ্রীশান্তিপ্রকাশ প্রভৃতি ৮।১০ জন।

দয়া মা, মৃণালিনী মা, এলেন ব্রহ্মচারী প্রভৃতি সকলেই সুন্দর সুন্দর মাল্য ও স্তবক দিয়ে বাবার শ্রীচরণ বন্দনা করেন। সকলেই ভারতীয় পদ্ধতিতে শ্রীচরণ স্পর্শ করে প্রণাম করেন।

বাবার আজ্ঞামত কর্ম্মকুঞ্জের সামনে আসন পাতা হয়। বাবা তাঁদের আদর করে বসালেন। দয়া মা সহ সকলে নির্ব্বাক বিস্ময়ে বাবার দিকে একদৃষ্টে তাকিয়ে রইলেন। তাঁরা কখনও ঋজু ভাবে বসে দেখতে লাগলেন; কখনও চক্ষু মুদ্রিত করে ধ্যান করছিলেন; ধ্যানের পরক্ষণেই আবার বাবার শ্রীবিগ্রহ দর্শন করতে থাকেন।

বাবা লিখে প্রশ্ন করেন। "এ মা কে? কি নাম মা'র?"

শান্তিপ্রকাশ দা! ইনি আমেরিকা থেকে এসেছেন, যোগদা সৎসঙ্ঘের প্রেসিডেণ্ট। এঁর নাম মাদার দয়া।

বাবা। এঁদের নাম কি?

শান্তিপ্রকাশদা বিনয়বাবুকে পরিচয় করিয়ে দিতে বললে তিনি একে একে প্রত্যেকের পরিচয় প্রদান করলেন।

বাবা লিখলেন : মা কি কিছু বলতে চান?

বিনয়বাবু বাবার কথা মাকে ইংরেজী করে বুঝিয়ে দিলেন। মা হাসতে হাসতে মৃদুস্বরে ইংরাজীতে বললেন, "বাবার উপদেশ শুনতে চাই।"

বাবা। মা কতক্ষণ থাকতে পারবেন?

হরিহরানন্দজী। এই আধঘণ্টা।

তখন বাবা লিখে লিখে অধ্যাত্ম তত্ত্ব যৎকিঞ্চিৎ উদ্‌ঘাটন করলেন। বিনয়েন্দ্রবাবু ইংরাজীতে অনুবাদ করে দয়া মাকে বুঝিয়ে দিলেন।

বাবা। আনন্দরাজ্যে পৌঁছবার দুটি প্রধান পথ। একটি বিচার, একটি যোগ। জগৎ সৃষ্টি হয়েছে শব্দ থেকে, জগতের মূল কারণ শব্দব্রহ্ম ওঙ্কার। শ্রুতি বলেন—ওঙ্কারই পরাপর ব্রহ্ম। বর্ণজগৎ বা দৃশ্যজগৎ সবই ওঙ্কার।

দয়ামা মাথা নেড়ে স্বীকৃতি জানালেন—হাঁ।

বিনয়েন্দ্রবাবুকে লক্ষ্য করে বাবা লিখলেন—তোমাকে 'দুটি কথা' বলে একটি বই দেবো। সেখানি অনুবাদ ক'রে মাকে শুনিয়ো।

বাবা। সেই শব্দব্রহ্ম ওঙ্কার দেহটিকে ধরে রেখেছেন 'পরা,' 'পশ্যন্তী' 'মধ্যমা,' 'বৈখরী' রূপে। পরা গুহ্যদেশে, পশ্যন্তী নাভিতে, মধ্যমা হৃদয়ে, মুখে বৈখরী। যে শব্দ আমরা জিহ্বার দ্বারা উচ্চারণ করি তার নাম বৈখরী। জগৎ শব্দময়, বাণীই ভগবান্। এই

বাণীকে সংযত করতে পারলে মানুষ মূলকেন্দ্রে সহজে পৌঁছে যায়। শব্দের অনুলোমগতি পরা, পশ্যন্তী, মধ্যমা, বৈখরী ; বিলোমগতি— বৈখরী মধ্যমা পশ্যন্তী পরা। পরাই হল সচ্চিদানন্দঘন পরমাত্মা।

দয়ামা। ভক্তির দ্বারাই তো ভগবানকে লাভ করা যায়? ভক্তই ভগবানকে দর্শন করতে পারেন?

বাবা হাত নেড়ে নিষেধ করলেন—'শোন্'।

বাবা। কেমন করে তাঁর কাছে পৌঁছব? মন চঞ্চল, বিচারের শক্তি নাই, ইন্দ্রিয় সংযম করবার ক্ষমতা নাই, এ অবস্থায় ভগবানকে কি করে লাভ করতে পারি? গুরুদেব বললেন—তুমি কেবল নিরন্তর রাম রাম কর। মনশ্চাঞ্চল্যের কারণ—'পাপ'। নাম করতে করতে পাপক্ষয় কতক হ'ল জিহ্বা কণ্ঠ শুদ্ধ হ'ল, বৈখরী থেকে নাম হৃদয়ে এলেন। হৃদয়ে অনাহত পদ্ম আছে, সেখানে স্বতঃই ধ্বনি হচ্ছে— চিন্ চিন্ চিনী, সমুদ্র গর্জ্জন, অগ্নিজ্বলন ইত্যাদি বহুবিধ ধ্বনি আছে; সেই ধ্বনি স্বতঃই উঠতে লাগলো। মেঘ, বাঁশী, বীণা, 'জয়গুরু' 'গুরুগুরু' 'ওঁগুরু' 'সোহং' এই শব্দনাদ শুনতে শুনতে আরও পাপক্ষয় হ'ল। ইষ্টদর্শনের জন্য প্রবল আকাঙ্ক্ষা জাগলো। জ্যোতির্ম্ময় ইষ্ট 'রাম' দেখা দিলেন, বর দিলেন। যে রামনাম জপ করছিলেন সাধক, সে নাম ইষ্টঅঙ্গে বিলীন হ'ল। রইলেন নাদাত্মক ওঙ্কার। যিনি ব্রহ্মোপাসক তিনি নাদ শুনতে শুনতে তাঁর পাপক্ষয় হ'লে তাঁর সুমুখে পরমাকাশ উপস্থিত হলেন, তাঁর অহং-জ্ঞানের লোপ হ'ল, তিনি পরমাকাশে লীন হ'য়ে গেলেন। 'অহং ব্রহ্মাস্মি' এই জ্ঞানে প্রতিষ্ঠিত হলেন।

দয়ামা বিস্ময়বিস্ফারিত নয়নে একদৃষ্টে কখনও বা চোখ বুজে ধ্যান-মগ্না হয়ে যাবার উপদেশ শুনতে থাকেন।

বাবা। যিনি যোগী তিনি জ্যোতির্ম্ময় পরমাত্মার উপাসক, তাঁর কাছে অপরিসীম জ্যোতিঃরূপে পরমাত্মা আবির্ভূত হলেন। যোগীর অহংজ্ঞান পরমজ্যোতিতে একীভূত হয়ে গেল, দ্বৈতজ্ঞানের লয়ে অদ্বৈতজ্ঞানে প্রতিষ্ঠিত হলেন। একমাত্র অদ্বয় জ্ঞান আছেন—তাঁকে তত্ত্বজ্ঞগণ 'তত্ত্ব' বলেন, জ্ঞানিগণ 'ব্রহ্ম' বলেন, যোগিগণ 'পরমাত্মা' বলেন, ভক্তগণ 'ভগবান্' বলেন।

তাঁর কথা—"যে যথা মাং প্রপদ্যন্তে," যাঁরা আমার যে ভাবে শরণাপন্ন হয় আমি সেইভাবে তাঁদের গ্রহণ করি। এক অদ্বয় জ্ঞানরূপ পরমব্রহ্ম তত্ত্বজ্ঞের কাছে তত্ত্বরূপে, জ্ঞানীর কাছে ভগবান্‌রূপে আত্মপ্রকাশ করেন।

এই সময় 'দয়ামা' 'ঈয়েস্ ঈয়েস্' শব্দ খুব মৃদুস্বরে উচ্চারণ করলেন। তাঁর প্রশ্ন ছিল "ভক্ত ভগবানকে দেখতে পান?" তার উত্তর পাওয়ায় মা খুব আনন্দিত হন এবং হাসতে থাকেন।

বাবা। তত্ত্বের কোন ভেদ নাই, অধিকারী আপন আপন চিত্তানুসারে তাঁকে লাভ করে থাকেন। পশ্যন্তীতে দর্শন হ'ল, অখণ্ড নাদ চলতে লাগলো, নাদের সঙ্গে বিবিধ জ্যোতিও দেখা যায়। সেই নাদ শুনতে শুনতে সমাধি হয়ে গেল। শ্বাস রইল না, বক্ষের ক্রিয়া থাকলো না, জীবিত কি মৃত বোঝবার উপায় রইল না। এই হ'ল ভক্তিযোগ। হঠযোগী আসন প্রাণায়াম ক'রে শেষে নাদলাভ করেন। সেই নাদ অবলম্বনে সমাহিত হন। রাজযোগী লয়যোগীর চরম অবলম্বন—'নাদ'। 'নাদ' 'জ্যোতি' অতিক্রম করে কোন সাধনপথ নাই যা অবলম্বনে মানুষ পরমানন্দময় ভগবানকে লাভ করতে পারে।

নাদব্রহ্মই সকল সাধনার একমাত্র কাম্য। একই নাম "কুণ্ডলিনী" "ওঙ্কার" ইত্যাদি। যতক্ষণ নাদ লাভ না হবে ততক্ষণ বুঝতে হবে আমি 'সাধন' হতে দূরে আছি। নাদ আরম্ভ হলেই সকল ভাবনার অবসান হবে। তিনিই অবশ-ভাবে টেনে নিয়ে পরমানন্দে সম্মিলিত করে দেবেন, সাধককে আর কিছু ভাবতে হবে না। মা যেমন শিশুকে বুকে সতত রক্ষা করেন, তেমনি জাগরিতা কুণ্ডলিনী সাধককে বুকে করে নিয়ে গিয়ে পরমানন্দে সম্মিলিত করবেন। যিনি মিশতে চান মিশে যাবেন, যিনি আস্বাদন করতে চান আস্বাদন করবেন—কেউ চিনি হবেন, কেউ চিনি খাবেন।

মাদার দয়া একথা শুনে খুব উচ্চহাসি হাসেন। শ্রীশ্রীবাবা নীরবে মুখ চাপা দিয়ে খুব হাসেন. উপস্থিত দর্শনার্থীগণও তাতে যোগ দেন।

দয়ামা এই সময় বলেন—"ঠাকুরকে মনে হয় যে মিষ্টি গোপাল।" 'গোপাল' শব্দ বাংলাতেই যেন বলেন।

বাবা। 'ওঁগুরু' 'ওঁগুরু', কখন 'জয়গুরু' চল্‌ছে। কখন সোহং সোহং নাদ চলে, তখন সব স্থির করে দেয়। তারপর "ওম্—শেষে ম্ ম্ ম্ ম্, ( হসন্ত 'ম' কার মাত্র থাকে। )

দয়ামা। আপনাকে দর্শন ক'রে উপদেশ শুনে যথেষ্ট আনন্দ পেয়েছি। বাবার ( ঠাকুরের ) বহুমূল্য সময় অনেক নিলাম, বাবার কোন অসুবিধা হয় নি ত?

বাবা। যাচ্ছিলাম ধ্যানগৃহে। তবে মা জানতে চাইলেন; এ অনুভূত সত্য; মার বেটা মাকে শুনিয়ে দিল। মা যা দিয়েছিস তাই নে।

মাকে বাবার এই কথার ইংরাজী শোনালে মা বাবার উদ্দেশ্যে মাথা নত করে কৃতজ্ঞতা প্রকাশ করেন।

দয়ামা। কাল বাবার কাছে ধ্যানে বসতে ইচ্ছে করছে। বাবা কাল কখন দর্শন দেবেন?

বাবা। মা কখন আসতে চায়?

দয়ামা। বেলা দশটা এগারটার সময়।

বাবা। দশটা পর্য্যন্ত বেরুই না। তারপর ভিড় হয়, সকালের দিকে হবে না। ৪॥। ৫ সাড়ে চার পাঁচটা।

বিনয়েন্দ্রবাবু। মা কালই এক্সপ্রেসে কলকাতা ফিরবেন। বিকেল মার সময় হবে না।

বাবা। মা কতক্ষণ বসতে চাস্?

দয়ামা। আপনি যতক্ষণ বসাবেন। ধ্যানে বসলে ৩।৪ ঘণ্টাও হয়ে যায়। যদি এক দেড় ঘণ্টা বসার সময় হয় হবে।

বাবা। সকালের দিকে ১০টার পর ভিড়। আচ্ছা ৮॥। ৯ টায় আসতে বল্।

তারপর বাবা উঠে দাঁড়ালেন। দয়ামা শ্রীশ্রীবাবার শ্রীপাদপদ্ম স্পর্শ করত প্রণাম করলেন। তারপর বাবার নির্দ্দেশে মায়ের জন্য গোটা ফলাদি উপহার দেওয়া হয়। বাবা রাত্রি হওয়ায় একটা 'হ্যাজাক্' নিয়ে মাকে যোগদা আশ্রমে পৌঁছে দিয়ে আসতে বলেন। বাবা স্বয়ং আশ্রমের শেষ সীমানা শঙ্করাচার্য্য মঠের কাছ পর্য্যন্ত মাকে এগিয়ে দিয়ে যান। পরে দয়ামার অনুরোধে আশ্রমে ফিরে আসেন।

এর পরের দিন অর্থাৎ ২১শে কার্ত্তিকের ইতিবৃত্ত: ৮॥টায় দয়ামা, বিনয়েন্দ্রবাবু প্রভৃতি কালকে যাঁরা এসেছিলেন সকলেই এলেন।

বাবার মৌনকুটিরের সামনে তুলসী কাননের পাশের উঠোনে তাঁদের বসান হল। বাবা তখনই এসে বেশ সাহেবী কায়দায় দয়ামার সঙ্গে 'হ্যাণ্ডসেক্' (করমর্দ্দন) করেন। বাবার শ্রীমুখের নীরব মধুর হাসি সকলকেই আনন্দ দান করেন। তাবপর বাবা দয়ামাকে বসতে ইঙ্গিত করে স্বয়ং বসলেন। খাতা কলম বাবার সামনে দেওয়া হল। নরনারীবৃন্দ উৎসুক হয়ে বাবার লেখা কথাগুলি শোনার জন্য প্রতীক্ষা করতে থাকেন।

আজকে বাবার লেখা কথাগুলি শ্রীযুক্ত বিনয়েন্দ্রনারায়ণ দুবে এবং বাবার চরণাশ্রিত শ্রীনিশিকান্ত পাল ইংরাজীতে অনুবাদ করে মাকে বুঝিয়ে দিতে থাকেন।

দয়ামা মৃণালিনীমা, এলেন ব্রহ্মচারী, জার্ম্মানী উভেযোঙ্ক প্রভৃতির দৃষ্টি বাবার তপক্লিষ্ট তনুটির উপর। বাবা দক্ষিণ চরণটি প্রসারিত করে বসে তাঁদের সামনে উপবিষ্ট।

মাদার দয়া অতি মৃদুস্বরে বাবাকে বললেন—আপনি আনন্দময়, সর্ব্বদা আনন্দ দান করছেন। আপনি প্রেমের দেবতা প্রেম আপনাতে উদ্ভাসিত হয়েছে।

বাবা। যেমন মা, তার বেটার কি তার মত হওয়া উচিত নয়? তোর ছোট্ট ছেলেটা একটা কথা জিজ্ঞাসা করবে, উত্তর দে।

দয়ামা। কি বলুন।

বাবা। তুই নিজের ইচ্ছায় আসিস নি, ঠাকুরই তোকে এনেছে, কোন বিশেষ উদ্দেশ্য সাধনের জন্য।

দয়ামা। আমি ভেবেছিলাম এবার ভারতে যেয়ে নিশ্চয়ই কোন মহাপুরুষের দর্শনলাভ করবো। সেই মহাপুরুষ আপনিই। গতবারে

পুরী এসে আপনার নাম শুনি কিন্তু আসতে পারিনি, মনে করেছিলাম এরপর তাঁর কাছে আমাকে নিশ্চয়ই যেতে হবে।

বাবা। বর্ত্তমান যুগে সকল প্রকার অধিকারী যাতে সহজে পরমানন্দে পৌঁছুতে পারে, সেই পথ এর দ্বারা ৭০ বৎসর কাল সাধিয়ে ঠাকুর এই সহজ পথের কথা তোকে দিয়ে এ্যামেরিকা প্রভৃতি দেশে প্রচার করবেন, যে পথ শ্বাস প্রশ্বাসের মত সহজ। বেটা তার মার জন্য অপেক্ষা করছিল। আমাদের সম্প্রদায়ের অধিষ্ঠাত্রী দেবী —"শ্রী" "লক্ষ্মী", তুই তার অপর মূর্ত্তি।

দয়ামা। আমেরিকায় ২৫ বৎসর ধরে একজন মহাপুরুষের সঙ্গ করি, তাঁর কাছ থেকে জানি,······প্রেমই পরম কাম্য। ভগবানের বিভূতি প্রেমীতেই দেখা যায়। আমি চাই সর্ব্বদা সমাহিত হয়ে প্রেম-ময় ঈশ্বরে মিশে যেতে, এবং সকলকে সেই প্রেমে মাতিয়ে তুলতে।

বাবা। পাগলী মা! নিজে ভগবৎ প্রেমে মেতে থাকলে, কোন চেষ্টা করতে হবে না, আপনা আপনি সবাই মেতে যাবে। খুব বড় অগ্নিকুণ্ড যদি জলতে থাকে তাহ'লে পোকা মাকড তাতে ছুটে এসে পড়ে অগ্নিময় হয়ে যায়। লোকে মনে করে পোকা পুড়ে মোলো, পোকা পুড়ে মোল না—নূতন অগ্নিময় জীবন পেলো।

দয়ামা। ৮বৎসর হতে 'ভারতে' আসার ইচ্ছা হয়েছিল এবং ভগবৎ প্রেম আনন্দ লাভের জন্য ইচ্ছা জেগেছিল। গুরুদেব অনেক কাজ করার ভার দিয়ে গিয়েছিলেন, কিন্তু আমি সব করতে পারিনি। এখন আমি চাই নিজে সেই পরমানন্দ প্রেমে ডুবে যেতে ও সকলকে আনন্দে নিয়ে যেতে।

বাবা। নিজে ডুবে যা, তার দ্বারাই তোকে গুরুদেব যে ভার দিয়ে গেছেন তা স্বতঃই সিদ্ধ হবে।

বাবার লেখা কথাগুলি শুনে মা চোখ বুজে স্থির হয়ে বসলেন। একটু পরেই হাসতে হাসতে বাবার দিকে তাকালেন।

বাবা। আজ বেটা তার হারানো মাকে পেলে, মা তার হারানো বেটাকে লাভ করলো।

একথা শুনে মার ঐ পূর্ব্বোক্ত অবস্থা। তারপর মা ধীরে ধীরে বললেন—"নিশ্চয়ই এই আত্মা (মার আত্মা) ঠাকুরকে জান্‌তো, নিশ্চয়ই জানা পরিচয় ছিল।"

বাবা। যতক্ষণ আমি কিছু কোর্‌বো এভাব হৃদয়ে থাক্‌বে ততক্ষণ ঠিক ঠিক কাজ হবে না; যখন হৃদয় সমস্ত বাসনাশূন্য হবে, তখই ভগবৎশক্তি দেহমনকে অধিকার করে নিয়ে বিশ্বকল্যাণে নিরত হবেন। তখন যে কাজ আরম্ভ হবে তার বেগ অপ্রতিহত, অতি দুর্নিবার।

দয়ামা। যখন আমার এই আমির বিনাশ হবে তখন আমি জান্‌বো কে আমি। When I shall die, I shall know who am I. আপনি আশীর্ব্বাদ করুন যেন ফোর্স—শক্তি—সর্ব্বদা পাই।

বাবা। তুই "নাদ জ্যোতি" পেয়েছিস্?

দয়ামা। হাঁ 'ওম্' শব্দ ও জ্যোতি দৃশ্য হয়।

বাবা। সর্ব্বক্ষণ থাকে?

দয়ামা। মন চঞ্চল থাকলেও কোন কাজ করার সময়ও থাকে। তবে মনস্থির থাকাকালে ভালই দেখি ও শুনি।

বাবা। তা না হলে তুই এখানে আসবি কেন?

বাবা। তোর যাবার তাড়া আছে কি না?

দয়ামা। না, আমি এখন যেতে চাই না। আমার আত্মা

এখন আপনার কাছে থাকতে চাইছে। ১৯৪৮ সালে প্রথম নাদ অনুভব করি। আমি ভীষণ অসুস্থ হ'য়ে পাড়। গুরুদেব ১০০ একশো মাইল দূরে ছিলেন। তাঁরই আদেশে হাসপাতালে অস্ত্রোপচার হয়। সেই সময় শব্দ, নাদ শুনতে পাই। "ভ্রূ"তে জ্যোতি দেখি। বাঁচার আশা ছিল না, তখন নারীকণ্ঠে এক বাণী শুন্‌তে পাই—তুই কি মৃত্যুর জন্য প্রস্তুত আছিস্? যদি বাঁচতে চাস তাহলে আমার কাজ করতে হবে। আমার তখন বিষয় বা ভোগে কোন আসক্তি ছিল না। আমি বললাম—যদি বেঁচে উঠি তো তোমার কাজেই জীবন উৎসর্গ করবো।

বাবা। বাংলা ১৩৩৭ সালে "সাইনোভাইটিস্" হয়। তিন মাস এককাতে পড়েছিলাম। তিনটা অপারেশন হয়, একদিন মনে হ'ল প্রাণ উঠ্‌ছে উর্দ্ধে উর্দ্ধে অতি উর্দ্ধে···যেন প্রাণ দেহ ছেড়ে চলে যাবে। তখন উপর থেকে বাণী এল—"কাজ আছে।" প্রাণ আবার দেহ আশ্রয় কর্‌লো, চেতনা ফিরে এল। অপারেশন কালে অজ্ঞান করেন নাই, শুধু জিহ্বা "নারায়ণ নারায়ণ" নাম উচ্চারণ করেছিল।

দয়ামা। ১৯৩১ সালে আমি সন্ন্যাস নিই।

বাবা জিজ্ঞাসা করেন—বাংলা কত সাল হিসেব কর্‌। বলা হয় ১৩৩৮ সাল।

বাবা। এ তখন শয্যাগত। লোক তো দুজন নেই। একজনই বিশ্ব ব্যেপে কাজ করছেন নানা মূর্ত্তি, যেমন—আকাশ।

দয়ামা। এখন এই চিন্তাই আমার হৃদয়ে জাগে, তুমিই যন্ত্রী। আমার কোন স্বাধীনতা বা কাজ করার শক্তি নাই, তুমি সব করাচ্ছ।

বাবা। ঠিক—'এ'ও ( সীতারাম ) সকলকে এই কথা বলে থাকে।

দয়ামা। গুরুদেব মৃত্যুর ২ঘণ্টা পূর্ব্বে বললেন—আমি চলে যাব। বল্লাম—কি ভাবে থাক্‌ব? বল্‌লেন—তুমি ভগবৎ প্রেমে সর্ব্বদা ডুবে থাকবে। আমি কেবল প্রেমই চাই।

বাবা। এখন এর সাধন লভ্য ৭০ বৎসর কালের সহজ পথের কথা বল্‌বো।

দয়ামা। আচ্ছা বলুন।

বাবা। বিবেকানন্দ বাবা যে বেদান্তপথ প্রচার করে যান সে পথের অধিকারী খুব কম। মনোজয়ী না হলে সে পথে অর্থাৎ—"অহং ব্রহ্মাস্মি" এই সত্যে দাঁড়াতে অর্থাৎ স্থির প্রতিষ্ঠা হতে পারে না। "শিবোঽহং সোঽহং" মুখে সাধবার বস্তু নয়। সোঽহং নাদ আপনা আপনি উঠ্‌বে। তাতে সাধ্‌তে হবে না, এই নাদই স্থির-প্রতিষ্ঠ করে দেবে পরম সত্যে। এখানে বিচার বিভীবিকা নাই। বিচার করবার অধিকারী বর্ত্তমান যুগে অতি অল্প। বিচার কি বুঝতে পেরেছো ত তোমরা?

আমি দেহ নই, শ্রোত্র-ত্বক্-চক্ষু-জিহ্বা-ঘ্রাণ নই, বাক্-পাণি-পাদ-পায়ু-উপস্থ নই, মন বুদ্ধি চিত্ত অহঙ্কার নই, আমি নিত্য শুদ্ধ মুক্ত পরব্রহ্ম। এ জগৎ নাই, জীব নাই, একমাত্র আমি আছি। রজ্জুতে যেমন সর্পভ্রম হয়, মরীচিকায় যেমন জলভ্রম হয়, শুক্তিতে যেমন রজত ভ্রম হয়, সেরূপ ব্রহ্মে জগৎ ভ্রম হয়েছে—জগৎ বলে কিছু নাই; একমাত্র ব্রহ্মই আছেন। এর নাম বিচার। এ বিচারের অধিকারী ভারতেই দুর্লভ, অ্যামেরিকা প্রভৃতি দেশে ত কথাই নাই। সকলের জন্য চাই—সহজ সুগম পথ।

সেই পথ কলিযুগে "নামকীর্ত্তন।" নাম অবলম্বনে মানুষ কৃতার্থ হয়। ভক্তি থাকুক না থাকুক, শ্রদ্ধা থাকুক না থাকুক, নাম উচ্চারণ করলে নাম তাকে আত্মসাৎ করবেনই।

( "দয়ামা" স্থির ভাবে বসে মুদিত নয়নে কথাগুলি শুনে ঈষৎ ঘাড় নেড়ে কথায় সায় দিলেন। )

উদাহরণ দিচ্ছি—নাইট্রিক এ্যাসিড যে কোন প্রকারে গায়ে ঢাল্‌লে তার কাজ করবেই। আগুনে হাত দিলে হাত পুড়ে যায়, এতে ভক্তি শ্রদ্ধার অপেক্ষা করে না।

অভক্তি ভক্তি যে ভাবে হোক, ভাত খেলে পেট ভরে যায়।

অভক্তি করে জল খেলেও পিপাসা দূর হয়।

দয়ামা। 'নাম' ভক্তিতে ও ভালবাসায় করাই ভাল।

বাবা। এই ভালবাসা পাবো কোথায়—শুষ্ক কঠোর হৃদয়ে কজনের ভালবাসা আছে?

দয়ামা। ভালবাসা ভগবান দেবেন। নাম করতে করতে, তাঁকে ধ্যান করতে করতে ভক্তিলাভ হয়।

বাবা। যখন মন বেশী চঞ্চল থাকে তখন নাম কীর্ত্তন করতে হয়। চঞ্চলতার কারণ মাছ, মাংস, পেঁয়াজ, মুরগী, ডিম প্রভৃতি রাজস আহার, রাজস আহারের দ্বারা দেহের উপাদান দুষ্ট হয়ে মন কামাকুল হয়, ব্রহ্মচর্য্য রাখতে পারে না, অধিক বীর্য্যক্ষয়ে দেহ মন দুর্ব্বল হয়ে পড়ে, মনের অন্তর্মুখ হবার শক্তি নষ্ট হয়ে যায়, মন উন্মাদের মত চতুর্দ্দিকে ছুটতে থাকে।

দয়ামা। যখন মানুষের ঐ রকম অবস্থা হয় অর্থাৎ পাপে তাপে সব পরিত্রাহি করে, তখন বোধ হয় ঠাকুর ও ঈশ্বরের শক্তি ঠাকুরের মতন তাঁদের উদ্ধার করতে আসেন।

ঠাকুর। যদি মুখ-দেখা আরসির মত একখানা মন-দেখা আরসি পাওয়া যেতো তা হলে দেখা যেতো সভ্যভব্য ও সাধু সেজে যাঁরা আছেন তাঁরাও এক একটি বদ্ধ পাগল।

দয়ামা নয়ন উন্মীলন করত শান্ত দৃষ্টিতে হাস্‌তে হাস্‌তে বাবার কথার যথার্থতার অনুমোদন করেন।

বাবা। তোর তাড়া লাগছে না তো ?

দয়ামা। না—না, আমার খুব ভাল লাগছে। আপনি আবার বলুন।

বাবা। এই যে চঞ্চলচিত্ত কলির জীব—এদের জন্য উচ্চ কীর্ত্তন। নৃত্যসহ কীর্ত্তন কর্‌তে কর্‌তে দেহের উপাদান পাল্‌টে যাবে। মন অন্তর্মুখ হতে থাক্‌বে। জিভ তখন আস্তে আস্তে "গুরুগুরু" জপ করতে সমর্থ হবে। জিহ্বায় বাগেন্দ্রিয়, রসনেন্দ্রিয় এবং স্পর্শেন্দ্রিয় আছে। এ তিনটির বাহ্যগতি রুদ্ধ করে দেওয়া হবে। "কান" শুন্‌বে, তার বাহ্যগতি রোধ হবে। নামকীর্ত্তনে 'নাসা' বাইরের গন্ধ নিতে পারবে না। (তাহ'লে) পাঁচটি ইন্দ্রিয়কে বেঁধে ফেল্লেন। নামকীর্ত্তনে হাততালি দিতে দিতে হাত বাঁধা হয়ে যাবে (বাবা নিজে হেলে হেলে দুলে দুলে হাততালি দিতে লাগলেন।) নৃত্য করলে পাদেন্দ্রিয় আয়ত্ত হবে। শরীরে তমোভাব জড়তা আছে, নৃত্যের দ্বারা তমো দূরীভূত হবে। নাম উচ্চারণে রজোগুণ পলায়ন করতে পথ পাবে না, আবির্ভূত হবেন "সত্ত্বগুণ"—রোমাঞ্চ কম্প অশ্রু প্রভৃতি নিয়ে।

বাবা। তোর ক্ষিদে পেয়েছে ?

দয়ামা। খাওয়া পরে হবে, এখন আপনার কথা খুব ভাল লাগছে, বলুন।

বাবা। নাম করতে করতে পাপক্ষয় হলেই জিভ্ থেকে নাম হৃদয়ে নামবেন, অনাহত নাদ আরম্ভ হবে। সেই নাদ প্রথমে খণ্ডভাবে, তারপর অখণ্ডভাবে চল্‌তে থাকবে, নাদই ওঙ্কার। ওঙ্কারের 'অ' 'উ' 'ম' তিনমাত্রা বা তিনপাদ। 'ম'কার পাদটি নাদময়। 'অকার' স্পন্দন, 'উকার' জ্যোতি, 'মকার নাদ।

নাদ জ্যোতিই খণ্ডভাবে জীবাত্মা, আর অখণ্ডভাবে পরমাত্মা। যেমন—'হৃদয়াকাশ' ও 'মহাকাশ'। নাদ কোন রকমে জেগে গেলে আর ভাবনা নাই। নাদই টেনে নিয়ে 'দেহ আমি' এ বোধ নষ্ট করে দেবেন।

আগে বলেছি "গুরুগুরু" নাম করতে করতে অনাহত নাদ পাওয়া যাবে। ক্রমে সে নাদ অখণ্ডভাবে চল্‌তে থাকবে।

প্রশ্ন। অখণ্ড নাদ কি এ কথা বুঝিয়ে বলুন।

বাবা। মানে—স্বতঃউত্থিত বহুবিধ নাদ আবির্ভূত হবেন। তখন 'পশ্যন্তী' অবস্থা লাভ হবে। তখন 'জ্ঞানী' তাঁর বাঞ্ছিত 'পরমাকাশকে', 'যোগী' তাঁর অভিলষিত পরমজ্যোতির্ম্ময় 'পরমাত্মাকে', 'ভক্ত' তাঁর প্রিয়তম ভগবানকে লাভ করবেন। এসব কাল বিস্তৃতভাবে আলোচনা করেছি।

বিনয়েন্দ্রবাবু বললেন—এসব অমূল্য কথা। কালকে ও আজকে যা বললেন এসব বাণীর তুলনা নাই। এসব ঠাকুরের প্রত্যক্ষ অনুভব আমাদের দেখাচ্ছেন। কি অপূর্ব্ব!

বাবা। জীব ঈশ্বরের অংশ, জীব নিজের স্বরূপ ভুলে 'আমি দেহ' এই অজ্ঞান-অন্ধকারে জন্ম জন্মান্তর ঘুরতে থাকে।

গুরু কৃপা করে তাঁকে রামনাম বা গুরুনাম, শিব কালী খ্রীষ্ট

আল্লা যে কোন নাম দিলেন। জিভ্ জপ করতে লাগলো—"খ্রীষ্ট খ্রীষ্ট", জিভ শুদ্ধ হ'ল, কণ্ঠ শুদ্ধ হ'ল, খ্রীষ্ট নাম অনাহত নাদে পরিণত হলেন। তখন তিনি অর্থাৎ খ্রীষ্ট যেভাবে আত্মপ্রকাশ করেছিলেন সে ভাব রইল না—তাঁর প্রকৃত রূপ শব্দেই অর্থাৎ নাদেই পর্য্যবসিত হলেন।

এই সময় শ্রীশ্রীবাবা তাঁর রচিত 'শ্রীশ্রীনাদলীলামৃত' মহাগ্রন্থের কয়েকটী পাতা প্রথমে বাংলা পরে ইংরাজীতে তার অনুবাদ করে শোনাতে আজ্ঞা দেন নৈহাটির নিশিকান্তদাকে। শ্রীশ্রীঠাকুরের "নাদলীলামৃত" নামক অভিনব গ্রন্থের ৫ম থেকে ৭ম উল্লাস এইভাবে শোনানো হ'ল।

বাবা। খৃষ্ট, শিব, দুর্গা দেশভেদে জাতিভেদে শব্দব্রহ্মের বহিঃ-প্রকাশ, দেহ শুদ্ধ হতেই তিনি তাঁর প্রকৃত মূর্ত্তি গ্রহণ করলেন। এই যে শব্দ, ইনিই আত্মা। ইনি পাপের ফলে 'দেহ আমি' এই বাঁধনে বাঁধা ছিলেন। খণ্ডনাদ আরম্ভ হল, ক্রমে অখণ্ড নাদ চলতে লাগ্‌লো, ঈশ্বর দর্শন হয়ে গেলো, সর্ব্বপাপক্ষয়ে সোঽহং সোঽহং করতে করতে ভগবানের অংশ জীব ছুটলেন তাঁর উৎপত্তির স্থান, তাঁর সর্ব্বস্ব প্রিয়তমের অভিসারে—নদী যেমন ছোটে সমুদ্রের সঙ্গে মিলনের আশায়, তেমনি জীবনদী মিলনের জন্য 'সোঽহং সোঽহং সোঽহং' করতে করতে ছুটে চলেছেন—মিলন-আশে। নদী সমুদ্রে মিশতে চায়, সম্মুখে প্রতিবন্ধক হল বালুকারাশি। নদী মিশ্‌তে না পেরে নীরবে সেখানে স্তব্ধ হয়ে কাঁদতে লাগলো, সে ক্রন্দনে সমুদ্র স্থির থাকতে না পেরে পূর্ণিমায় বেড়ে নদীকে আত্মসাৎ করে নিলেন। তখন নীরব ভাষায় ক্রন্দনময় হৃদয় হ'তে উঠতে থাকে "সোঽহমস্মি·········

যদা যদা হি ধর্ম্মস্য গ্লানির্ভবতি ভারত।
অভ্যুত্থানমধর্ম্মস্য তদাত্মানং সৃজাম্যহম্॥
পরিত্রাণায় সাধূনাং বিনাশায় চ দুষ্কৃতাম্।
ধর্ম্মসংস্থাপনার্থায় সম্ভবামি যুগে যুগে॥

যাঁকে দিয়ে জীব উদ্ধার করাবেন তাঁর হৃদয়ে ঈশ্বরভাবে আবির্ভূত হয়ে কাজ করতে লাগলেন। এবং যাঁকে দিয়ে সে কাজ করাবেন না তিনি ব্রহ্মভাবে ভাবিত হয়ে জড়োন্মত্ত পিশাচের মত ঘোরেন অথবা নির্জ্জন গিরিগুহায় সমাহিত থাকলেন।

তাহলে তুই নিশ্চয় বুঝতে পারলি যে কোন্ অধিকারী নাম কীর্ত্তনরূপ সহজ সুগম পথে গিয়ে কৃতার্থ হয়?

দয়ামা। হাঁ বুঝেছি।

বাবা। প্রথম থাকে সাধকের প্রযত্নসাধ্য নামকীর্ত্তন, তারপর সেই "নাম ভগবান" নাদরূপে পরিণত হয়ে আপনার অংশ বা প্রকৃতিকে আপনার সঙ্গে মিশিয়ে নেন।

এই সহজ পথ ওদেশে (বহির্ভারতে অ্যামেরিকায়) প্রচারের জন্য ঠাকুর তোকে পাঠিয়েছেন। 'এ'ও তোর অপেক্ষা করছিল। অ্যামেরিকায় কাজ আরম্ভ হয়েছে। মুকুল দে (শান্তিনিকেতনের) গিয়ে কাজ সুরু করে। এখান থেকে হরেকৃষ্ণ নামের রেকর্ড পাঠিয়েছিলাম। দুটি তুলসী মালা পাঠাই দুজনকে, একজনের ঘরে আগুন লেগে সব পুড়ে যায়—তুলসীমালা পোড়েনি।

এইভাবে শ্রীশ্রীবাবা লিখে লিখে শ্রীশ্রীদয়ামাকে উপদেশ করেন। বিনয়েন্দ্র বাবু ও নিশিকান্তদা ইংরাজী করে দয়ামাকে বুঝিয়ে দেন। তারপর বাবার আদেশে দয়ামা প্রভৃতিকে ফল মিষ্টি খাওয়ান হয়। বাবা দাঁড়িয়ে থেকে মাকে হাত ধোয়ালেন এবং খাবার জায়গায়

সেবকদের ইঙ্গিত ক'রে গোবর দিয়ে এঁঠো পাড়ালেন। বাবার বাণী —বাইরের শুচিতা না মান্‌লে অন্তরের শুচিতা আসবে না, শুদ্ধ অশুদ্ধ বিচার করতে হয়। এঁঠো হাত না ধুলে যাতে হাত দেবে সব এঁঠো হয়ে যায়। শুদ্ধ আহার, শুদ্ধ শরীর না হলে সত্ত্বশুদ্ধ হবে না। সত্ত্বশুদ্ধি না হলে ধ্রুবাস্মৃতি ভক্তিলাভ হয় না।

তারপর বাবা অন্যান্য সকলকেই হাত ধোয়ান। দয়ামা বাবাকে প্রণাম ক'রে করযোড়ে বললেন—আপনার আশীর্ব্বাদ ও কৃপাই আমার কাম্য। বাবা মাকে সঙ্গে নিয়ে আশ্রমের সীমা অতিক্রম করে প্রায় শঙ্করাচার্য্য মঠের কাছ পর্য্যন্ত আসেন। এই বিদায়দৃশ্য সকলকে বিস্মিত করে। মা পুনঃ পুনঃ বাবাকে প্রণাম কচ্ছেন আর এক অপূর্ব্ব চাহনিতে সহাস্য বদনে বাবার শ্রীবিগ্রহ দর্শন কচ্ছেন। বাবার চরণে মা একটি একশো টাকার নোট দিয়ে প্রণাম করলে বাবা তৎক্ষণাৎ টাকাটি ফেরৎ দিতে বললেন; কিঙ্কর সচ্চিদানন্দ বললেন—বাবা টাকা স্পর্শ করেন না। তাঁরা বললেন—বাবার সেবায় লাগাবেন। সচ্চিদানন্দদা বলেন—টাকা বড় নয়, আন্তরিকতাই কাম্য ও শ্রেষ্ঠ, এই ব'লে টাকা ফেরৎ দেন। বাবা তাঁর গায়ের একটি চাদর মার গায়ে জড়িয়ে দিলেন। মাকে বুঝিয়ে দেওয়া হয় মাত্র ধ্যানের সময় ঐটি ব্যবহার করবেন। এই চাদরের মধ্যেও বাবার শক্তি আছে। ধ্যান, কালে চাদর গায়ে দিয়ে দেখবেন, খুব আনন্দ পাবেন।

মার অনুরোধে বাবা আশ্রমের দিকে ফিরলেন। মা যতক্ষণ বাবাকে দেখা যায় ততক্ষণ হাত তুলে একদৃষ্টে দেখতে থাকেন। বাবার প্রতি মার ভক্তি ভালবাসার তুলনা করা যায় না। প্রথম দর্শনেই তিনি বাবাকে চিনে ফেলেছেন। বাবা যখন আশ্রমে এলেন তখন ঘড়ির কাঁটা সাড়ে বারটা পার হয়ে গিয়েছে।

দেশে ফিরে দয়ামা বাবাকে কয়েকটি চিঠি দেন ; তাঁর প্রথম চিঠির বঙ্গানুবাদ উদ্ধৃত করছি :

১লা মার্চ, ১৯৬২

শ্রীশ্রীসীতারাম ওঙ্কারনাথ সমীপেষু

পরম প্রেমাস্পদ ঠাকুর—

পুরীতে বিদায় নেবার সময় বলেছিলাম চিঠি লিখব। এতদিনে সে সুযোগ পেলাম। এখন আমরা লস এঞ্জেলেসে আমাদের আশ্রমে এসে পৌঁচেছি। এইমাত্র আমাদের সেক্রেটারি শ্রীবিনর দুবের পাঠানো আমাদের আলোচনার ছাপানো বিবরণ* পেলাম। অবশ্য ঠিক বলতে গেলে—ওম্ এবং জ্যোতি বিষয়ে দিব্যজ্ঞানে ভরপুর ঐ আলাচনা নিছক তোমারই। বিবরণ পাঠ করে সুস্পষ্ট মনে পড়ল ঐ স্বর্গীয় মিলনের কথা আর তোমার দিব্য শ্রীমুর্ত্তির কথা। সেই দর্শনের স্মৃতি কখনও ভুলতে পারব না, ভুলতে পারব না তোমার ঐ শিশুসুলভ অথচ দিব্যজ্ঞানদীপ্ত শ্রীমূর্ত্তির স্মৃতি।

এখানকার ভক্তরা তোমার সঙ্গে আমাদের মিলনের কথা শুনেছেন। আমরা অবশ্যই এই আশা পোষণ করি যে জগন্মাতা আমাদের বারে বারে ভারতবর্ষে নিয়ে যাবেন, আমাদের আবার তোমার দর্শন লাভের সুযোগ দেবেন।

আশ্রমের সকল ভক্তকে আমার সাদর সম্ভাষণ জানাবে, তুমি নিয়ো আমার হৃদয়ের প্রগাঢ়তম প্রীতি।

গভীরভাবে তোমার

দয়ামাতা

---

* 'মাদার' পত্রিকায় প্রকাশিত।

এই চিঠির যে উত্তর বাবা দিয়েছিলেন (আমরা সেটির ইংরেজী করে দি' তাঁর আদেশে) সেটিও উদ্ধৃতিযোগ্য :—

২৩-১১-৬৮

শ্রীভগবন্মূর্ত্তিষু—

মা, তোর ছোট্ট মিষ্টি গোপাল তোর একখানা ঠিক এরূপ পত্রের আশা করছিল। পত্র পেয়ে খুব আনন্দিত হলাম।

কেমন আছিস্ মা? আবার কবে আসবি মা? দাদারা সব কেমন আছে? তাদের প্রীতি দিস্। তুই সব জানিস্।

দেখ্ মা, এই যে মা-ব্যাটার মিলন এটা আকস্মিক নয়। এ মিলন কত জন্ম জন্মান্তর ধরে চলেছে। বেটা তার হারানো মাকে পেলে। মা বেটা একই কাজ করছে। পত্রের উত্তর দিস্। তোকে একখানা বই পাঠাবো, শ্রীশ্রীপুরুষোত্তমলীলা তার নাম। বাংলা, হিন্দী, সংস্কৃত ও ইংরাজী এই চারিটি ভাষায় বইখানা লেখা হয়েছে। তুই একখানা নিবি না চারখানা নিবি? মা মা মা আমার মা।

তোর

ছোট্ট মিষ্টি গোপাল

আরও এক বিশিষ্ট বিদেশী অতিথির আগমন হয়েছিল নীলাচল আশ্রমে তাঁর মৌনের মধ্যে। সে ঘটনা দয়া-মা ও অসীমানন্দ বাবার শুভাগমনের পূর্ব্ববর্ত্তী—২২শে কার্ত্তিক, ১৩৬৮, ইংরাজী ৮ই নভেম্বর ১৯৬১।

তাঁর-ও আগমন বাবার দর্শন কামনায়।

নাম তাঁর জন সোস্‌কো। অধ্যাত্মপথের পথিক তিনি ছিলেন না। তবে বৈষয়িক ব্যক্তির চিত্তেও তো কখনও কখনও অধ্যাত্ম-

পিপাসা জাগে। তাঁরও জেগেছিল। তিনি ছিলেন কলম্বোর অ্যামেরিকান রাষ্ট্রদূতের সেক্রেটারী। মাত্র দিন কয়েক আগে সিংহল থেকে পুরী এসেছেন ; আজই পুরী ত্যাগ করবেন। তার আগে কোন সাধু মহাপুরুষের সন্ধান পেলে দর্শন করবেন, এই তাঁর আকাঙ্ক্ষা। কিন্তু সন্ধান পাবেন কি ভাবে? শেষ পর্য্যন্ত বি-এন-আর হোটেল থেকে বেরিয়ে রিক্সায় বসে চালককে প্রশ্ন করে বস্লেন, "তোমার সন্ধানে কোন মহাপুরুষ থাকে তো আমায় তাঁর কাছে নিয়ে চল।"

রিক্সাচালক সাহেবকে সোজা নীলাচল আশ্রমে এনে হাজির।

সাহেবকে আশ্রমেসেবকেরা কর্ম্মকুঞ্জে বসিয়ে বাবার রচিত গ্রন্থের কিছু ইংরাজীতে অনুবাদ ও 'মাদার' ধর্ম্মপত্রের কয়েকটি সংখ্যা পড়তে দিলেন। সেবক শ্রীনিশিকান্ত পাল ও কিঙ্কর সচ্চিদানন্দজী বাবার লীলা-কথা যৎকিঞ্চিৎ তাঁর অবগতির জন্য বিবৃত করলেন। ঘণ্টা খানেক ধরে সাহেবটি বাবার বিষয়ে প্রশ্নাদি করেন।

বেলা ৩৷৹টায় তিনি বাবার দর্শন পান। বাবা সাহেবী ভঙ্গীতে তাঁর করমর্দ্দন করলেন।

সাহেব বললেন, "আপনার কাছে আধ্যাত্মিক উপদেশ শুনতে চাই। আমি আধ্যাত্মিক বিষয়ে কখনও উৎসাহী ছিলাম না। ঈশ্বর সম্বন্ধে কোন জিজ্ঞাসাও আমার ছিল না বা নেই। তবে আমি ঈশ্বরে বিশ্বাসী।"

বাবা খাতায় লিখে উত্তর দিলেন, "জগতে অধিকারী ( সব ) এক রকম নয়। এইজন্য ভিন্ন ভিন্ন পথের কথা শাস্ত্র বলেন। ( যথা ) কেউ দশ সের ভার বহন করতে পারে, তাকে দশ সের ভার চাপান হয়, কেউ আধমণ, কেউ একমণ ভার বইতে পারে, তার জন্য সেইরূপ

সাধনের ব্যবস্থা, তার জন্য ষড়দর্শন, বেদাদি শাস্ত্র বহু পথের কথা বলেন।"

বাবার লেখা বাণীগুলি সাহেবকে ইংরাজী করে বুঝিয়ে দিলেন শ্রীনিশিকান্ত পাল।

সাহেব প্রশ্ন করলেন, "কি করে জানব এই সহজপথ?"

বাবা। বেদ বলেন, অনন্তকোটি ব্রহ্মাণ্ড ব্যেপে একমাত্র শ্রীভগবান্ আছেন, তাঁকে যে সবাই একভাবে ধরতে পারবে তা সম্ভব নয়। যার যেমন অধিকার সে সেইভাবে ভগবানকে অর্থাৎ আমার আত্মাকে লাভ করবার চেষ্টা করে। আকাশ যেমন সমস্ত সমাচ্ছন্ন করে বর্তমান তেমনই ভগবান্ আমাদের ভেতর বার সমাবৃত করে আছেন। শুধু তিনি যে আমার অন্তরে বাইরে বিদ্যমান এই জ্ঞান লাভের জন্য সাধনা। গুরুই সে পথ (যে পথ শিষ্যের অনুকূল) নির্দ্দেশ করবেন।

সাহেব। বিভিন্ন গুরু বিভিন্ন পথের কথা বলেন; আমি কি করে বুঝবো যে এই গুরু যা বললেন, এই আমার পথ? ইনিই আমার গুরু?

বাবা। যাঁকে দেখে প্রাণ আনন্দে ভরে যাবে, যাঁকে আপনার জন, কতদিনের পরিচিত প্রিয়জন মনে হবে, তিনিই আমার গুরু। তিনি আমার পথনির্দ্দেশ করবেন, পথের বিভিন্নতা মাত্র বাইরে, একটা স্তর অতিক্রম করলে সকল পথ একসঙ্গে মিলিত হবে।

সাহেব। হ্যাঁ, বুঝলাম।.........ঈশ্বর তো একজন?

বাবা। ঈশ্বর তো আছেন, তার প্রমাণ? তিনি কোথায় আছেন? তাঁকে কি করে জানতে পারব?

সাহেব। হ্যাঁ, আমি এ বিষয়ে বুঝতে জানতে চাই। আমি এর উত্তর জানি না।

বাবা। জড় চেতন ছুটি বস্তু দেখা যায়। জড় দেহ, চেতন আত্মা। সেই যে চৈতন্য শব্দব্রহ্ম, তিনি পরা পশ্যন্তী মধ্যমা ও বৈখরীরূপে দেহটিকে ধরে রেখেছেন।

সাহেব। এই পরা-পশ্যন্তী জানতে পারা যায় কি ক'রে?

বাবা। জগৎ সৃষ্টি হয়েছে শব্দ থেকে। বাইরে যা কিছু দেখা যায় তা শব্দের ঘনীভূত মূর্ত্তি। ভিতরে সেই শব্দ বা নাদ গুহ্যে পরা, নাভিতে পশ্যন্তী, হৃদয়ে মধ্যমা, জিহ্বায় বৈখরীরূপে লীলা করছেন। এই শব্দই ভগবান্। ভগবানকে আমার কি প্রয়োজন? আমি খাচ্ছি, দাচ্ছি, বেশ আছি, কি প্রয়োজন ভগবানকে? (উত্তর দাও)

সাহেব। এ বিষয়ে আমায় চিন্তা করতে দিন।

বাবা। উত্তর দিচ্ছি—তোমার কি দরকার। আমি চাই আনন্দ; আনন্দের জন্য ভগবানকে (প্রয়োজন)। বিত্তায় অর্থে মানে সম্ভ্রমে স্ত্রীতে (অর্থাৎ এই সব বস্তুতে) আমি ছুটেছি আনন্দের জন্য। কিন্তু সে আনন্দ ক্ষণিক। আমি চাই চিরস্থায়ী আনন্দ—যে আনন্দ চিরদিন একভাবে থাকবে, জীবনে মরণে সে আনন্দের পরিবর্ত্তন হবে না—এই পরমানন্দই ভগবান্। সেই পরমানন্দ ভগবান্‌কে কি করে পাব?

সাহেব। হাঁ, সেই পরমানন্দময় ঈশ্বরকে কি ক'রে পাব?

বাবা। আমার বশে আছি—কি? না—জিভ। এই জিভে খৃষ্ট খৃষ্ট করতে গুরুদেব বলেন। আমি খৃষ্ট খৃষ্ট করতে লাগলাম।

সাহেব। জিহ্বায় কি 'ক্রাইষ্ট ক্রাইষ্ট' জপ করতে হবে?

বাবা। আমি আগে জেনেছিলাম—পরা শান্ত, পশ্যন্তী কিছু চঞ্চল, মধ্যমা আরও অস্থির, জিভের দ্বারা উচ্চারিত শব্দ বৈখরী খুব চঞ্চল। (শব্দের) অনুলোম গতি—পরা, পশ্যন্তী, মধ্যমা, বৈখরী;

বিলোম গতি—বৈখরী, মধ্যমা, পশ্যন্তী, পরা। আমি খুষ্ট খুষ্ট করতে করতে জিভ শুষ্ক হতেই হৃদয়ে এলাম।

সাহেব। হ্যাঁ বুঝেছি।

বাবা। এইখানে ( অর্থাৎ হৃদয়ে ) আপনা আপনি শব্দ সকল উত্থিত হচ্ছে। বীণা, বাঁশী, মেঘ, ড্রাম ইত্যাদি শব্দ এখানে স্বতঃই ধ্বনিত হচ্ছে। বৈখরী থেকে যেমন পৌঁছলাম ( অনাহতে ) —বাঁশী বাজতে লাগল, মেঘ ডাকতে আরম্ভ করল, চঞ্চল মন বাইরের সুখের জন্য পাগলের মত ছুটছিল—সে পেল পরমানন্দময় এক শব্দ। ( বুঝেছ ? )

সাহেব। হ্যাঁ, হ্যাঁ, বুঝতে পেরেছি। হ্যাঁ, একথা যুক্তিপূর্ণ, আমি ঠাকুরের উপদেশ চাই। উনি যা বলবেন, আমি তাই করব।

বাবা। তখন সে পেল এক পরমানন্দময় শব্দ। ইন্দ্রিয়সকল আর বিষয়ের দিকে ছুটল না ; ফিরে এল ভিতরে, সে স্থির হতে লাগল। বাসনা জাগল পরমানন্দময় ভগবান্‌কে প্রত্যক্ষ করবার।

কোন সেবক। এই শব্দ শুনতে শুনতে ভগবানের দেখা পাওয়া যাবে ?

বাবা। এই নাদ ( শব্দব্রহ্ম ) যত গভীর উচ্চস্তরে উঠতে লাগল—তখন—জ্যোতির আবির্ভাব হল, ভগবান্ দেখা দিলেন। অতৃপ্ত আত্মা যে জন্ম জন্মান্তর ঘুরছিল সুখের আশায়, সে ডুবে গেল পরমানন্দে। যতদিন বেঁচে রইল ততদিন লোককে পরমানন্দের পথ দেখিয়ে দিয়ে শেষে পরমানন্দে একীভূত হয়ে গেলেন।

সাহেব পুরী এক্সপ্রেসে ফিরবেন ; তাঁর সময়ের অভাব। তাই ঠাকুর সংক্ষেপে অতি বিরাট তত্ত্বকে তাঁকে লিখে বুঝিয়ে দিলেন। বাবার নির্দেশে তাঁকে কিছু ইংরেজী বই দেওয়া হ'ল।

বাবা ইঙ্গিতে তাঁকে কিছু খাওয়াতে বললেন। সেবকেরা জানালেন তাঁকে ফল মিষ্টি খাওয়ানো হয়েছে।

বাবা নীরবে সহাস্য বদনে সাহেবের ডান হাতটি দৃঢ়ভাবে ধরে করমর্দ্দন করলেন। সাহেবটি করযোড়ে অভিবাদন করে বিকেল ৫ টায় বিদায় নিলেন।

সাহেব-বাবাদের এই ভাবে আকর্ষণ ক'রে নীরবে নিঃশব্দে লীলা এই একটি বা দুটি নয়। এমন কত লীলার অবতারণই যে করলেন তার সব বিবরণ সংগ্রহ করাও বোধ হয় সম্ভব নয়। দৃষ্টান্ত স্বরূপ দুই একটির উল্লেখ মাত্র করা হ'ল।

একটা নূতন ধারার আবির্ভাব হ'য়েছে। এখন মৌন চ'লছে। যাত্রা ক'রলেন পুরী একস্‌প্রেসে। সেখানে মৌন চল্‌ছে। চলছে পুরীতে নব নব লীলা। এবার ছেলেদের নিয়মিতভাবে সাধন শিক্ষা দিচ্ছেন। আনন্দের প্লাবন বইছে।

একবার একটি শিষ্য আকুল হ'য়ে জানায়—"বাবা, আপনার গায়ে পা ঠেকে গিয়েছিল। আমায় ক্ষমা ক'র্‌বেন, বড় অপরাধ হয়ে গেছে।"

উত্তর এল—"বাপের গায়ে ছোট ছেলের পা ঠেক্‌লে, বাপ অপরাধ নেয় কি কিরে?"

পত্র গেল—"বাবা, আমি অনেক অপরাধ করেছি, ক্ষমা করবেন।" উত্তর এল—"তোর অপরাধ করার আগেই ক্ষমা হ'য়ে গেছে। ক্ষমার ভাঁড়ারের কাছে অপরাধ পৌঁছাতেই পারে না।"

কিন্তু কথা দিয়ে কি ক'রে এই আনন্দময় প্রেমময় করুণাঘন লীলা-বিগ্রহের পরিচয় দেব। তিনি যে 'অবাঙ্‌মনসো গোচরম্', তাঁকে

চিনে ফেল্‌ব এমন কি তপস্যা আমাদের আছে? শুধু এইটুকু দেখি যে, এই আনন্দময়কে যে একবার দেখেছে, যে একবার তাঁর স্পর্শ পেয়েছে, সেই ব্রহ্মানন্দের আস্বাদ পেয়েছে। হয়ত' ফুটো আধারে ধরে রাখতে পারে নি, কিন্তু ব্রহ্মানন্দের স্বরূপ তার আর অগোচর থাকে নাই। তাঁর স্নেহ ভালবাসার কথা ভাষায় বলা যায় না। তাঁর স্নেহ ভালবাসার ডাক যে শুনেছে, সে জেনেছে গোপীরা কিসের আকর্ষণে কুল মান ত্যাগ ক'রে কৃষ্ণের পিছনে ছুটতো। পৃথিবীতে কত জনের কত ভালবাসাই ত' আমরা পেলাম, কিন্তু সেই প্রেমময়ের প্রেমের তুলনা আর কোথাও ত' মিল্‌লো না। এঁর প্রেমের কাছে আর সব ভালবাসা আলুনি লাগে, বিস্বাদ কটু ব'লে মনে হয়।

আর তাঁর ধৈর্য্য! তাঁর সহিষ্ণুতা! এও বুঝি সেই অগাধ প্রেমের আর এক দিক। কত জনে কত অভাব অভিযোগের ফিরিস্তি নিয়ে আস্‌ছেন! তিনি সকলের সব কথা মন দিয়ে শুন্‌ছেন—সমাধানের পন্থা ব'লে দিচ্ছেন। বেকারের চাকুরির ব্যবস্থা কর্‌ছেন, অবিবাহিতের বিবাহ দিচ্ছেন, অরক্ষণীয়াকে পাত্রস্থ কর্‌ছেন, নিরন্ন পরিবারকে রক্ষা কর্‌ছেন। অথচ এই সব সাংসারিক দুঃখকষ্টের কোন অর্থই তাঁর কাছে নেই। তাঁর কাছে সকলেই সমান প্রেমাস্পদ। ঠাকুরটি যেন কল্পতরু। তিনি সম্বোধন করেন—ছেলেরা মেয়েরা অথবা বাবারা মায়েরা ব'লে। গাড়ীতে চ'লেছেন, সঙ্গে নিলেন ছেলেদের। গন্তব্য স্থান এসে গেল, নাম্‌তে দিলেন না। আরও দু'চারটে ষ্টেশন নিয়ে যাবেন সঙ্গে করে। সে ষ্টেশনও এসে গেল, ছেলেরা নেমে দাঁড়াল। তিনি

